তাতেও যখন স্বাধীনতা নাই,
তখন ভারত কাঁদে রে। ৪১

রবীন্দ্রনাথ ঠাকুর।

---

কাফি—খং।

কে তুমি বিজনে বসি কপোলে রাখিয়া কর;
কি তাপে তাপিত তনু নয়নে ঝরে নিঝর,
যেন নভচ্যুত শশী, কাননে পড়ে'ছে খসি;
অথবা বিজলীরাশি, ত্যজে জলদনিকর।
এমন কণ্টকবনে, এমন অমূল্য ধনে;
কে রেখেছে সংগোপনে, হ'য়ে কঠিন অন্তর?
চিনে'ছি চিনে'ছি মরি, এ যে ভারতসুন্দরী;
দুঃখিনী করে'ছে অরি, কাঁদিয়ে ভেঙ্গেছে স্বর। ৪২

রাধানাথ মিত্র।

---

পাহাড়ী জংলা—ঠুংরি।

ভারত যো দীন, সো দীন রে!
কত কাল গেল, কত কাল এল;
রহে শ্রীহীন রে।
কত শত দেশ, ধরে রাজবেশ;
কত দুঃখ শেষ, নাহি হ'ল রে।
দুটি অন্নলাগি, পরদ্বারভাগী,
নিজ ধনে যোগী আজি তুমি রে।

কোটি কোটি সুত, হবে পরাভূত ;
ক্ষত্র রাজপুত, শুধু নামে রে।
পরে ছিন্ন বাস, মুখে শোক-হাস ;
সদা অরিত্রাস, প্রাণভয়ে রে। ৪৩

রাধানাথ মিত্র।

---

(এক দিন যদি হবে সুর)

বেহাগ—আড়াঠেকা।

কোথায় রহিলে সব, ভারত-ভূষণ ;
এক বার এসে দুঃখিনীরে কর দরশন।
সুরম্য কুসুমবন, দাবানলে দহে যেন,
নিষ্ঠুর শ্বাপদ পদে করিছে দলন।
কোথা রাম রঘুমণি বীরত্ব-ধীরত্ব-খনি,
কোথা সীতা, কোথা সতী ভারতের প্রাণধন ;
কোথা ভীষ্ম ভীমার্জ্জুন, কোথা যোগী ঋষিগণ,
কোথা সেই নবরত্ন অমূল্য রতন।
অজ্ঞানতা-অন্ধকারে, অধীনতা-পারাবারে,
ভাসিছে ভারত ঐ, ভরসা নাহি সংসারে ;
জননীর এ যাতনা, কেউ দেখেও দেখে না,
পথিক বলে সবে মোহ নিদ্রায় মগন। ৪৪

আনন্দচন্দ্র মিত্র।

---

[ বিষণ্ণা ভারতী। ]

জয়জয়ন্তী—একতালা।

মনোমোহন মূরতি আজি মা তোমার,
মলিন হেরিতে মাগো পারি না যে আর।
কেন মা আজি নীরব, বীণায় কাকলি তব,
কেন বা পড়িয়ে বীণা আছে এক ধার?
নাহি ভবভূতি ব্যাস, নাহি মাঘ কালিদাস,
তাই কি মলিন বেশে কাঁদ অনিবার?
পর-ভয়ে স্বর তুলে, পার না হৃদয় খুলে,
গাইতে স্বাধীন ভাবে ঝঙ্কারিয়া আর?
তাই তব অশ্রুজল, ঝরে কি মা অবিরল,
তাই কি নীরব তব বীণার ঝঙ্কার।
লও বীণা তুলি করে, মধুর গম্ভীর স্বরে,
গাও মা স্বর্গীয় গীত জগতে আবার। ৪৫

দ্বিজেন্দ্রলাল রায়।

---

সিন্ধুভৈরবী—একতালা।

( কাঁদ রে কাঁদ রে আর্য্য। )

কাঁদ রে কাঁদ রে আর্য্য কাঁদ অবিরল।
শুকা'বে জীবন-নদী শুকা'বে না আঁখি-জল।
এ জগতে একা বসি, কাঁদ দুখে দিবানিশি,
নয়নের জলে তোর ভাসাইয়ে ধরাতল।

কাঁদ রে কাঁদ রে আর্য্য কাঁদ অনিবার।
পেয়েছিলি এক দিন যবে প্রাণ ভরে।
হাসিতিস্ আর্য্য তুই জগত-ভিতরে,
সে দিন নাহিক আর, কাঁদ তবে অনিবার,
নিবিবে জীবন-দীপ নিবিবে না চিতানল।
কাঁদ রে কাঁদরে আর্য্য কাঁদ অবিরল। ৪৬

দ্বিজেন্দ্রলাল রায়।

---

( কেন ভাগীরথী।)

কেন ভাগীরথী হাসিয়ে হাসিয়ে
নাচিয়ে নাচিয়ে, চলিয়ে যাও গো।
চলিয়ে চলিয়ে সৈকত-পুলিনে,
বহি এ ভারতে কি সুখ পাও গো।
নিরখি মা আজ ভারতের দশা,
এ দুখে আনন্দে কি গান গাও গো।
কি সুখে বল মা নীলাম্বর পরি,
হরষিত মনে সাগরে ধাও গো।
অধীন ভারতে বহি(ও) না মা আর,
এ কলঙ্ক-রেখা মুছা'য়ে দাও গো।
উথলি তটিনী গভীর গরজে,
সমুত ভারত-হৃদয় ছাও গো। ৪৭

দ্বিজেন্দ্রলাল রায়।

[ যমুনা-লহরী। ]

লয়ী—খং।

নির্ম্মল সলিলে, বহিছ সদা,
তটশালিনী সুন্দর যমুনে ! ও।

১

কত কত সুন্দর, নগরী তীরে,
রাজিছে তটযুগ ভূবি ও।
পড়ি জল নীলে, ধবল সৌধ-ছবি,
অনুকারিছে নভ-অঙ্গন ও।

২

যুগ যুগ বাহী, প্রবাহ তোমারি,
দেখিল কত শত ঘটনা ও।
তব জল বুদ-বুদ, সহ কত রাজা,
পরকাশিল লয় পাইল ও।

৩

কল কল ভাবে, বহিয়ে কাহিনী,
ক[illegible] কি পুরাতন ও।
স্মরণে আসি, পরম পরশে কথা,
ভূত সে ভারত-গাথা ও।

৪

তব জল-কল্লোল- সহ কত সেনা,
গরজিল কোন দিন সমরে ও।
আজি শব নীরব, রে যমুনে সব,
গত যত বৈভব কালে ও।

৫

শ্যাম সলিল তব, লোহিত ছিল কভু,
পাণ্ডব-কুরুকুল-শোণিতে ও।
কাঁপিল দেশ, তুরগ-গজ-ভারে,
ভারত স্বাধীন যে দিন ও।

৬

তব জল-তীরে, পৌরব-যাদব,
পাতিল রাজ-সিংহাসন ও।
শাসিল দেশ, অরিকুল নাশি,
ভারত স্বাধীন যে দিন ও।

৭

দেখিলে কি তুমি, বৌদ্ধ-পতাকা,
উড়িতে দেশ বিদেশে ও।
তিব্বত শ্যাম, ব্রহ্ম তাতারে,
ভারত স্বাধীন যে দিন ও।

৮

এ জল-ধারে, ধারে বহিল কভু,
প্রেম বিরহ-আঁখি-নীর ও।
নাচিল গাইল, কত সুখ সম্পদ
এ তব সৈকত-পুলিনে ও।

৯

এ তনু-মুকুরে, আসি পূর্ণশশী,
নিরখিত মুখ যবে শরদে ও।

ভাসিত দশ দিশি, উৎসব রঙ্গে,
প্লাবিতো চিত্ত-সুখ-উৎসে ও।

১০

সে তুমি সে শশী, ধীর অনীল সে,
তবু সব মগন বিষাদে ও।
নাহিক সে সব, প্রমোদ উৎসব,
গ্রাসিল সকলে কালে ও।

১১

যে মুরলী-রবে, নিবিড় নিশীথে,
উন্মাদিত ব্রজ-বালা ও।
আকুল প্রাণে, তব তট-পানে,
ধাইত রব সন্ধানে ও।

১২

বঞ্চিত বিরহে, শ্বাস-পবন কত,
বিরচিতো বলি তব হৃদয়ে ও।
সুখদ-সন্ধ্যাগমে, পুন এই দর্পণে,
প্রতিবিম্বিতো স্মিত হাসি ও।

১৩

সে সব কৌতুক, কাল-কবল আজি,
লেশ না রাখিলে শেষ ও।
কই সেই গৌরব, নিকুঞ্জ-সৌরভ,
হ'লো পরিণত শত কাহিনী ও।

১৪

কভু শত ধারে, এ উভ পারে,
পাঠান্ আফগান মোগল ও।
ঢালিল সেনা, ত্রাসি নিবাসী,
ঘোর সে ভারত বন্ধনে ও।

১৫

অহো! কি কু দিবসে গ্রাসিল রাহু,
মোচন হইল না আর ও।
ভাঙ্গিল চূর্ণিল, উলটি পালটি,
লুঠি নিল যা, ছিল সার ও।

১৬

সে দিন হইতে, অন্ধ মনোগৃহে,
পরবল-অর্গল-পাতে ও।
সে দিন হইতে, শ্মশান ভারত,
পর-অসি-ঘাত-নিপাতে ও।

১৭

সে দিন হইতে, তব জল তরঙ্গে,
পরশে না কুলবালা ও।
সে দিন হইতে, ভারত-নারী,
অবরোধে অবরোধিত ও।

১৮

সে দিন হইতে, তব তট গগনে,
নূপুর-নাদ বিনীরব ও।

সে দিন হইতে, সব প্রতিকূলে,
যে দিন ভারত-বন্ধন ও।

১৯

এ পয়ঃ-পারে, কত কত জাতীয়,
ভাতিল কত শত রাজা ও।
আসিল স্থাপিল, শাসিল রাজ্য,
রচি ঘর কত পরিপাটী ও।

২০

কত শত দুর্জ্জয়, দুর্গম দুর্গে,
বেড়িল তব তট-দেশে ও।
নগর প্রাচীরে, ঘেরিল শেষে,
চির-যুগ সম্ভোগ-আশে ও।

২১

উপহসি সর্ব্বে, মানব-গর্ব্বে,
কাল প্রবল চিরকালে ও।
গৃহ গড় পুঞ্জে, কতিপয় তুঞ্জে,
রাখিল করি বিকলাকৃতি ও।

২২

ঐ পুরোভাগে, ভগ্ন বিভাগে,
গৃহবর শেষ শরীরে ও।
দেখিছ যে সব, উজ্জ্বল লেখা,
সে গত যৌবন-রেখা ও।

২৩

এর অলিন্দে, সুন্দরী-বৃন্দে,
মোগল নরপতি-কেশরী ও।
বসি ও মর্ম্মরে, উল্লাস-অন্তরে,
তৌলিত মোহন রূপে ও।

২৪

কভু এ গবাক্ষে, কৌতুক চক্ষে,
নিরখিত পরিজন লইয়ে ও।
নিম্ন প্রদেশে, সে গজ-যুদ্ধে,
ভীষণ প্রাণ-বিনাশক ও।

২৫

এ কক্ষ-মাঝে, নারী-সমাজে,
বসি কভু খেলিত চৌসর ও।
রাখিত পাশে, সে তরবারী,
কাফের-কণ্ঠ-বিদারী ও।

২৬

কৈ? সব আজি, সময়-সমুদ্রে,
মজ্জিত সহ শত আশা ও।
দেখিল শত শত, হ'লো কি নিবারিত,
নিষ্ঠুর মনুজ-পিপাসা ও।

২৭

যে গৃহ-পাশে, কাঁপিত ত্রাসে,
ভূপতি-পদবিক্ষেপে ও।

সে সব ভবনে, কত শত অধমে,
পূরিছে মূত্র পুরীষে ও।

২৮

যে ঘর-মধ্যে, সুরভি সমৃদ্ধে,
সম্মোহিত চিত কালে ও।
সে সব সদনে, উদ্ভবে বমনে,
পূতি গন্ধ বিকীরণ ও।

২৯

যে গৃহ-অঙ্গে, বহুবিধ রঙ্গে,
বিখচিত ছিল মণিরাজি ও।
সে সব কালে, হরি! এক কালে,—
ঢাকিল লুতা জালে ও।

৩০

ঐ তব তীরে, শুভ্র শরীরে,
দণ্ডায়িত গৃহ-রাজ ও।
যার স্বরূপে, দিকদিক হইতে,
কর্ষে মনুজ-সমাজে ও।

৩১

কত নর-পঞ্জরে, নির্ম্মিল ইহারে,
শোষি শোণিত কোষে ও।
দর্শাইতে সব, দর্শক লোকে,
প্রমদা-গৌরব শেষে ও।

৩২

অহো! কত কাল, রবে এ জীবিত,
তটিনি! তট তব শোভি ও।
ভূষণ হইয়ে, তব জল নীলে,
বাড়িতে মন-অভিলাষে ও।

৩৩

হবে কোন কালে, হত ঘোর কালে,
পরিমিত স্থূর-পরমাণু ও।
রহিবে শেষে, এ গৃহ-দেশে,
আকাশে সূক্ষ্ম বায়ু ও।

৩৪

যদি এই শেষ, রবে সব শেষ,
জীবন-স্বপন প্রভাতে ও।
তবু মন করিয়ে, দুখ শত সইয়ে,
রিছে লোক কি আশে ও? * ৫৮

গোবিন্দচন্দ্র রায়।

---

ভারত-বিলাপ।

খাম্বাজ—লক্ষ্ণৌঠুংরি।

কত কাল পরে, বল ভারত রে!
দুখ-সাগর সাঁতারি পার হবে।

(*) এই কবিতাটিকে লঘী রাগিণীতে হিন্দুস্থানী ধরণে গান করা যাইতে পারে।

নমামি ত্বাং।
নমামি কমলাং অমলাং অতুলাং
সুজলাং সুফলাং মাতরং
বন্দে মাতরং।
শ্যামলাং সরলাং সুস্মিতাং ভূষিতাং
ধরণীং ভরণীং মাতরং। ৫১

বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়।

---

[ জন্ম-ভূমি ]

ঝিঁঝিট খাম্বাজ—ঠুংরি।

কত প্রিয়তম, কে বুঝিতে পারে,
সুখ-জন্মভূমি, জননীসম রে।
শ্যামল সুন্দর, মনচিত্ত-হর,
ব্রিছে লোক [illegible]
[illegible] .র।
[illegible] .নি,
[illegible] .রে।

গোবিন্দচন্দ্র রায়

---

ভারত-বিলাপ।

খাম্বাজ—লক্ষ্ণৌ ঠুংরি।

কত [illegible] স্নেহমাখা, [illegible] যত বাল্য-সখা,
সুখ-স [illegible] ছিল পুষ্পিত যে বনে থরে থরে।
[illegible] ণয়িনী, প্রেম-কমলিনী,
হ'লো বিকশিত যেই সুখ-সরে।

সে সুখ-সরসে পরিমল আশে
তৃষিত মানস-মরাল বিহরে।
সেই পুণ্য দেশে, ফল ফুলে হাসে,
কল্প-কানন এ অবনী-মাঝারে।
সে দেশের তরে, দু নয়ন ঝরে,
হেরি ভগ্ন দশা হৃদয় বিদরে। ৫২

আনন্দচন্দ্র মিত্র।

---

[ বঙ্গভাষার প্রতি। ]

( এক দিন হবে যদি—সুর )

বেহাগ—আড়াঠেকা।

[illegible]নে বসি, কে তুমি বল রমণি।
ভাব সুন্দর অতি, নব রসে রসবতী
শত কোটি চন্দ্র-জিনি প্রভাময় মুখখানি॥
নাহি কোন অলঙ্কার মণি মুক্তা চন্দ্রহার,
লাবণ্য তবু অপার, বনফুলে সুশোভিনী।
বিষাদে মলিন বেশে, বল কি ভাবিছ বসে,
নয়ন-জলে যাও ভেসে, কোন্ দুঃখে বিনোদিনী॥
ছাড় ঐ জীর্ণ বাঁশি ত্বরা লহ মাল্য অসি,
আমি যাহা ভাল বাসি, সাজ রণ-বিলাসিনী॥
পথিক বলে মাতৃভাষা, হায় তোমার এ দুর্দ্দশা,
কত দিনে মনের আশা, পূর্ণ হবে নাহি জানি॥ ৫৩

আনন্দচন্দ্র মিত্র।

( মুদ্রণশাসন আইন সম্বন্ধে—১২৮৬ সাল। )

খাম্বাজ—আড়াঠেকা।

ছিল গো ভারত তব একই অধিকার।
তাহেও বঞ্চিতপ্রায় হইলে এবার॥
অবিচার উৎপীড়নে, দহিলে পরাণ-মনে,
মুক্তকণ্ঠে স্বাধীনতা, ছিল তব কাঁদিবার॥
দুখ-দাবানলে দহি, দুঃখের কাহিনী কহি,
একই উপায় ছিল, শান্তিবারি লভিবার॥
এমনি কপাল তোর, দুখদাহে দহি ঘোর,
সে ঘোর দুঃখের কথা, কহিতে নারিবে আর॥ ৫৪

শীতলাকান্ত চট্টোপাধ্যায়।

---

রামপ্রসাদী সুর।

মন রে তোর কি বিবেচনা!
(আহা) রাজমাতা এ ভারত করেন পরের আরাধনা।
দুঃখিনীর দুঃখ দেখে, তোর কি দুঃখ হয় না।
অমূল্য ধন তার, গেছে চুরি তাই ত তাঁর এ যাতনা।
কেন যে এমন হ'ল জেনেও যেন জান না।
দেশী খাবার ফেলে দিয়ে খেতে চাও বিদেশী খানা।
হ্যাট কোট পেন্টুলন ভাল, ধুতি চাদর ভাল লাগে না।
খারাপ পরের লও রে বেছে, ভালগুলি কেন শিখ না। ৫৫

রাধানাথ মিত্র।

কালেংড়া—আড়াঠেকা।

এস হে ভারতবাসী প্রীতির কুসুম-হারে,
পূজিব সকলে মিলি বীণাপাণি সারদারে!
ওঠ বাল্মীকি ব্যাস, ভবভূতি কালিদাস,
বাজাও ভৈরবে বীণা গভীর মেঘ-মল্লারে!
ওঠ জয়দেব বঙ্গে, মধুর মুরলী-সঙ্গে
বাজাও মধুর তানে মৃদু বসন্তবাহারে!
কেন রহিলে নীরবে, গাও একতানে সবে,
জাগা'য়ে ভারত সুপ্ত গিরি বন পারাবারে! ৫৬

গোবিন্দচন্দ্র দাস।

---

মুলতান—আড়াঠেকা।

বহু দিন হ'তে রে ভাই শ্রীহীনা অমরাপুরী,
আগের নাহি সে কিছু ঐশ্বর্য্য রূপ-মাধুরী।
অসুর দস্যুর বেশে, প্রবেশি ত্রিদিব-দেশে
লুঠিয়াছে রত্নাগার—কহিনুর গে'ছে চুরি!
দেবতার সুধা যাহা, দানবের ভোগে তাহা,
কত কষ্ট অমরের—আহা আহা মরি মরি!
সহে না পরাণে আর, এ যাতনা অনিবার,
এস ভাই একবার সবে প্রাণপণ করি—
ভাগ্য-সিন্ধু দেবতার, বহুরত্ন গর্ভে তার—
উদ্যম-মন্দরে মথি আশার বাসুকী ধরি।
উঠিবে সে ঐরাবত, ধন রত্ন শত শত,
লইয়া অমৃত-কুম্ভ উঠিবে সে ধন্বন্তরী।

যদি উঠে হলাহল, করিব কণ্ঠের তল,
বল না কি ভয় তাহে? প্রতিজ্ঞা "বাঁচি কি মরি"। ৫৭

গোবিন্দচন্দ্র দাস।

---

[ জন্মভূমি ]

ঝিংঝিট—খেমটা।

জননী জন্মভূমি স্বর্গ তুমি মহীতলে।
পূজিব পা-দুখানি আজি মোরা অশ্রুজলে।
আমরা অভাজন, জানি না মা কেমন
তবু মা পালিতেছ অন্নজলে রাখি কোলে।
নাহি মা অঙ্গে বল, সম্বল অশ্রুজল,
দিব তাই ভক্তি-ফুলে শ্যামল পদ-কমলে।
হৃদয়ের ছিন্ন তারে, ডাকি আজ মা তোমারে,
হৃদয়ে ভাত' তুমি ফুল্ল শ্বেত শতদলে। ৫৮

কালীপ্রসন্ন ঘোষ।

---

[ আবাহন। ]

কাফি—একতালা।

উর গো বাণি বীণাপাণি
উর গো কল্প-কাননে।
উর গো বঙ্গ-বিনোদিনী আজ,
বীণার মধুর নিঃস্বনে।

আছে দেহ, তাহে নাহি প্রাণ,
না চলে ধমনী, নাহি জ্ঞান ;
প্রাণময়ি কর প্রাণ দান।
পীযূষ-শক্তি সিঞ্চনে।
আছে আঁখি নাহি দেখি তায়,
জীবিত না মৃত, হা কি দায়,
জীবনে জীবনী দেও মাতঃ,
তাড়িত-তেজ-স্ফুরণে। ৫৯

কালীপ্রসন্ন ঘোষ।

---

[ ভারতোক্তি। ]

বাগেশ্বরী—জলদ তেতালা।

রে বিধি ! কেন আমারে, নানা রত্ন অলঙ্কারে,
ভূষিত করিয়াছিলে।
এতেক সদয় যদি, না হ'তে তুমি রে বিধি,
আসিতো না নির্য্যাতিতে নানা জাতি দস্যুদলে॥
ছিনু ডুবে সিন্ধু জলে, আদরে হ'করে তুলে,
হিমাদ্রি-কোলেতে কেন আমারে স্থাপিলে।
করিয়ে পরের দাসী, পরের অন্ন প্রত্যাশী,
তবে কেন ওরে বিধি, আগে মান বাড়াইলে॥
আর্য্যকুল-নারী আমি, আর্য্য-ধর্ম্ম অনুগামী,
যবন-করেতে তুমি, আমারে সমর্পিলে।

বিস্তৃত ঐ সিন্ধুনীরে, কেন না ডুবা'লে মোরে,
ঘটিত না এই সব তা হ'লে এ দগ্ধ ভালে। ৬০

দীননাথ ধর।

---

( দিল্লী-দরবার। )

আজি কিসের এ দিন!
করহ চিন্তন, ভারত-সন্ততিগণ॥
যেই সুবিখ্যাত স্থানে, ভরত-আদি ভূপগণে,
আর্য্যজাতি যশঃ-কীর্ত্তি করিল স্থাপন,
ভারতেরি ভাগ্য ক্রমে, আজি সেই.পুণ্যভূমে,
অধীশ্বরী ভিক্টোরিয়া হইছে ঘোষণ॥
জ্যোতিহীন আর্য্যজাতি, নাহি সে অন্তর-ভাতি,
অলীক আলোকে তাই পুলকিত মন॥
পিতৃগণ যে প্রদেশে, ধাম্বিত বীরের বেশে,
আজি তথা নটসাজে আর্য্যের নন্দন॥
পূজি যথা সূর্য্যদেবে, পূর্ব্ব পূজ্য আর্য্য সবে,
যবন ম্লেচ্ছরে পদে করিল দলন;
আজি আর্য্যসুত তথা, প্রাণভয়ে হেটমাথা,
দেবমালি পূজিতেছে ম্লেচ্ছেরি চরণ॥
এ দীন দগ্ধ মানসে, ভাবিয়া দীন প্রকাশে,
পুত্রহীন ভীমার্জ্জুন, প্রকৃত বচন॥ ৬১

দীননাথ ধর।

---

বসন্ত বাহার—একতালা।

আঁধার ভারতে আলো কে আর জ্বালিবে রে।
আলোকিতে ছিল যারা, একে একে গেছে তারা,
ত্যজি যায় সুখ-তারা, যেমন প্রভাতে রে।
বিদেশী-চাতক আসি, পিয়িতেছে জল রে।
দুখে ভারতজননী, করিছে রোদন-ধ্বনি,
হারাইলে মণি ফণী, যেমন বিষাদে রে।
আর কি চকোর হাসি, পিয়িবে রে সুধারাশি,
পূরবে ভারত-শশী যেমন উদিলে রে।
ভারত বিহগগণ, গাবে কি মধুর গান,
তারা পূরবে যেমন, গাইত উল্লাসে রে।
সে সুখের দিন হায়, আসিবে কি পুনরায়,—
পলাবে কি দুরালয়, ভারতের মসী রে।
আঁধার ভারতে আলো কে আর জ্বালিবে রে॥ ৬২

অবিনাশচন্দ্র মিত্র।

---

( অয়ি সুখময়ী উষে—সুর। )

ললিত—আড়া।

যদি গাবে গাও বঙ্গে দুখের কাহিনী।
মিলিয়া সহস্র স্বরে মাতাও মেদিনী॥
কামিনী-কোমল-গানে, মোজ না যুবকগণে—
রসাতলে যেও না কো মদিরা সেবনে;
উদ্বোধিয়া সাধুভাবে, জাগাও নিদ্রিত জীবে,
পুলকে বঙ্গের অঙ্গে নাচুক্ ধমনী।

আর দুখ সহে না, দেখিলে যাতনা,
দিবা নিশি দেখিতেছ তবুও ভাব না ;
বঙ্গের বিলাপ গীত, উঠুক গগণে,
ভাসুক নয়ন-নীরে, বঙ্গের ভামিনী। ৬৩

জগদীশ্বর সেন।

---

( ধন্য ধন্য ধন্য আজি—সুর। )

ঝিঁঝিট—একতালা।

আয় রে আয় ভারতবাসী, আয় সবে মিলে,
প্রণমি ভারত-মাতার চরণ-কমলে।
আয় রে মুসলমান ভাই, আজি জাতি-ভেদ নাই,
এ কাজেতে ভাই ভাই, আমরা সকলে।
ভারতের কাজে আজি, আয় রে সকলে সাজি,
ঘরে ঘরে বিবাদ যত, সব যাই ভুলে।
আগে তোরা পর ছিলি এখন তোরা আপন্ হলি,
হই রে তবে গলাগলি, ভাই ভাই ব'লে।
ভারতের যেমন মোরা, ও রে ভাই তেমনি তোরা,
ভেদাভেদ যত কিছু, কোথা গে'ছে চলে।
আয় রে ভাই সবে মিলি, মাখি ভারতের ধূলি
এমন আর পবিত্র ধূলি, নাহি ভূমণ্ডলে।
এ ধূলি মস্তকে ল'য়ে ভাবেতে প্রমত্ত হ'য়ে,
হিন্দু যবন কাজ করিব, জাতিভেদ ভুলে।
এই ধূলিতে আকবর তোদের,
এই ধূলিতে শ্রীরাম মোদের,

আরও শৌর্য্য বীর্য্য কত, মিশিয়াছে কালে।
ওরে ভাই এ ধূলির গুণে, খাটি সবে প্রাণপণে,
ভারতের দুর্দ্দশা মোরা, নাশিব সমূলে ॥ ৬৪

অশ্বিনীকুমার দত্ত।

---

বেহাগ—আড়া।

আয় আয় সবে ভাই যাই দ্বারে দ্বারে,
ভারতের ভাগ্য দেখি ফেরে কিনা ফেরে।
সোণার এই রাজ্য ছিল, ক্রমে ক্রমে সকল গেল,
এমন যে ভারতবর্ষ গেল ছারেখারে।
অন্নপূর্ণ রাজ্যে হা রে, হা অন্ন হা অন্ন করে,
লক্ষ্মীর ঘরে এমন কষ্ট কে সহিতে পারে;
ছিল ধন-ধান্যে ভরা, হ'ল এমন কপাল পোড়া,
অন্নাভাবে হা হতোঽস্মি, প্রতি ঘরে ঘরে।
এই দেশেতে তুলা হয়, এই তুলা বিলাতে যায়,
এই তুলাতে কাপড় তথায়, বোনে মাঞ্চেষ্টারে;
মাঞ্চেষ্টার হ'তে এসে, ঘরের টাকা নেয় রে শুষে,
এ দিকে দেশের তাঁতি, অনাহারে মরে।
এই কি দেশের ভালবাসা, তাঁতি ভাইদের এই দশা,
তাদের এই দুঃখ তোরা, দেখিস্ কেমন করে;
আয় রে চেষ্টা করি সবে, দেশী কাপড় বিক্রী হবে,
সাজাব দেশী তাঁতি সবে, ধন-রত্ন-হারে।
ইংরাজ শিল্পী দেখ গিয়ে, বাঙ্গালীর টাকা নিয়ে,
তেতালা চৌতালায় কেমন, সুখে বিরাজ করে;

(আর) বাঙ্গালী শিল্পী যারা, অনাহারে মরে তারা,
দেখে তাদের এ দুর্দ্দশা, প্রাণ যে কেমন করে।
এক সমান জিনিষও হ'লে, যেটা ইংরাজের বলে,
দেশী জিনিষ ছেড়ে সেট, নেয় কুলাঙ্গারে ;
কেন কুলাঙ্গার হব, দেশের মোরা ধন বাড়াব,
সুখে রাখিব যত, দেশী দোকানদারে।
আয় সবে দ্বারে দ্বারে, ভাই সকলের পায়ে প'ড়ে,
(যাতে) দেশী লোকের টাকা হয়, বলিগে সবারে ;
বিলাতি ফাঁকিতে ভুলে, আর যেন না টাকা ফেলে,
যতন যেন করে যাতে, দেশের টাকা বাড়ে। ৬৫

অশ্বিনীকুমার দত্ত।

---

[ নব্য বঙ্গের প্রতি ]

( জানি কার রূপসাগরে—সুর। )

ওরে ভাই কিসের লেগে দিনে দিনে এমন হ'লে।
ওরে আর্য্য-কুলে জনম ল'য়ে, সকলই কি ভুলে গেলে ?
কিসে যে ভাই এমন হ'ল, বিদ্যা বুদ্ধি সকল গেল,
ওরে কপাল ভেঙ্গে এমন করে কি যে পেলে,
ওরে ইন্দ্রিয় সেবাতে ভাই রে দিবা নিশি মজে র'লে।
(ও ভাই) নাচে গানে থিয়েটারে, কেমন এক মূর্ত্তি ধ'রে,
(বেড়াও) মিলে সবে পান চিবিয়ে দলে দলে,
ওরে দিনান্তরে দেশের দশা একবারও ভাই না ভাবিলে।
দেশী তাঁতি কর্ম্মকারে, অনাহারে ভাতে মরে,
(তুমি) বিদেশী বিলাসের খোঁজে কাল কাটা'লে,

ওরে দেশের ভালবাসা নাইরে জনমিয়ে আর্য্যকুলে।
ইংরাজী নভেল পড়ে, বেড়াও সদা গর্ব্ব করে,
ও ভাই অর্য্য ঋষির গাঁথা যত জলে ফেলে,
এ ভাব দেখে তোমার, ভাই রে আমরা,
ভাসি সদা নয়নজলে। ৬৬

অশ্বিনীকুমার দত্ত।

---

[ দিল্লী দরবার। ]

ললিত—একতালা।

কেন গো আনন্দে আজি সকলে মেতেছে।
বিজয়-পতাকা কেন বিমানে উড়িছে॥
আনন্দ-বাজনা বাজায়ে বাজারে,
হিন্দু রাজগণ আসিতেছে ধেয়ে,
ভেটীতে কাহারে পুলকিত হ'য়ে,
নানা দিক হতে কেন গো আসিছে।
হেরি কি সভা শোভার বাহার,
হাসিতেছে ধরা আনন্দে অপার,
কিসের আনন্দ হইল এবার,
তোপের ধ্বনিতে ধরণী কাঁপিছে।
কোথা হৃষীকেশ পাণ্ডবতারণ,
পাণ্ডব প্রাধান্য প্রকাশ কারণ,
রাজসূয় কিহে পুনঃ আয়োজন,
এত কাল পরে পুনঃ কি হ'তেছে॥ ৬৭

কালীচরণ ঘোষ।

---

বেহাগড়া।

ও গান গাস্‌নে—গাস্‌নে—গাস্‌নে ;
যে দিন গিয়েছে, সে আর ফিরিবে না,
তবে ও গান গাস্‌নে।
হৃদয়ে যে কথা লুকান রয়েছে,সে আর জাগাস্‌নে। ৬৮

রবীন্দ্রনাথ ঠাকুর।

---

ঝিঁঝিট—একতালা।

একবার তোরা মা বলিয়ে ডাক,
জগৎজনের শ্রবণ জুড়াক,
হিমাদ্রি-পাষাণ কেঁদে গ'লে যাক,
মুখ তুলে আজি চাহবে।
দাঁড়া দেখি তোরা আত্মপর ভুলি,
হৃদয়ে হৃদয়ে ছুটুক বিজলী,
প্রভাত-গগণে কোটি শির তুলি,
নির্ভয়ে আজি গাহবে।
বিশকোটি কণ্ঠে মা বলে ডাকিলে,
রোমাঞ্চ উঠিবে অনন্ত নিখিলে,
বিশকোটি ছেলে মায়েরে ঘেরিলে,
দশদিক সুখে হাসিবে।
সে দিন প্রভাতে নূতন তপন,
নূতন জীবন করিবে বপন,

এ নহে কাহিনী, এ নহে স্বপন,
আসিবে, সে দিন আসিবে।

আপনার মাকে, মা ব'লে ডাকিলে,
আপনার ভা'য়ে হৃদয়ে রাখিলে,
সব পাপতাপ দূরে যায় চলে,
পুন্য প্রেমের বাতাসে।

সেথায় বিরাজে দেব আশীর্ব্বাদ,
না থাকে কলহ, না থাকে বিবাদ,
ঘুচে অপমান, জেগে উঠে প্রাণ,
বিমল প্রতিভা বিকাশে। ৬৯

রবীন্দ্রনাথ ঠাকুর।

---

খাম্বাজ—চৌতাল।

কোথা গো মা ভিক্টোরিয়া মিনতি করি চরণে।
মা হ'য়ে মা কেমন ধারা সন্তানে না কর মনে।
কব কত দুঃখের কথা, জানাব কি মনের ব্যথা,
দয়া কর ও গো মাতা, তব দীন পুত্রগণে।
চারিদিকে হাহাকার, অসন্তোষের নাহি পার,
অন্নাভাবে বাঁচা ভার, কেমনে ধরি জীবনে?
অনুগ্রহ নাহি চাই, যেন সুবিচার পাই,
এই ভিক্ষা তব ঠাঁই, করি মা একান্ত মনে। ৭০

অজ্ঞাত।

---

কীর্ত্তন।

( ১৮৯০ খৃঃ অব্দে কলিকাতায় জাতীয় মহাসমিতি উপলক্ষে। )

কে আছিস্ দেখ্‌সে এসে, কেমন শোভা হ'য়েছে!
(আজ) দেশ বিদেশের সবাই এসে, আলো করে বসেছে!
(কারো) নাইকো জাতি, কুলের অভিমান;
(ওরে) কোল দিয়েছে হিন্দু-মুসলমান!
একটী গানে একটী তানে,—সবাই বীণা সেধেছে;—
(আজ) ভারতবাসী, মায়ের নামে মহাযজ্ঞে মেতেছে।
(ওরে) সামান্য জন নয়কো এরা,
(একদিন) এরাই ছিল জগৎ সেরা;
(এখন) যতন বিনে, দিনে দিনে,—দশাহারা হ'য়েছে;
কপাল দোষে, কালের বশে,—প্রাণে মরে রয়েছে।
কোথায় গো মা মহারাণি!
(আমরা) তোমা বিনে কুল দেখিনি!
"মা" বলে মা! সবাই যে তোর মুখের পানে চেয়ে আছে।
"ছেলে" ব'লে কোলে নে মা।
ভয়াতুরে অভয় দে মা!
মায়ের পরাণ কেমন ক'রে, চুপ করে আজ রয়েছে। ৭১

সুরেন্দ্রচন্দ্র বসু।

---

[ ভারতসভার উৎসব উপলক্ষে গীত। ]

কীর্ত্তন—খেমটা।

আয় আয় ভাই আয়রে সবে।
কোটী প্রাণ খুলে, কোটী তান তুলে,

কাঁপায়ে গগণ, কাঁপায়ে ভুবন,
জয় জন্মভূমি, জয় জয় রবে।
শিখ মুসলমান, হিন্দুর সন্তান,
কোটী কোটী ভাই, এক হ'য়ে যাই,
কি ভয় কি ভয় আর এ ভবে? ৭২ অজ্ঞাত।

---

বেহাগ।

আগে চল্ আগে চল্ ভাই
পড়ে' থাকা পিছে, মরে থাকা মিছে,
বেঁচে মোরে' কিবা ফল ভাই?
আগে চল্ আগে চল্ ভাই।

প্রতি নিমেষেই যেতেছে সময়
দিনক্ষণ চেয়ে থাকা কিছু নয়
সময় সময় করে' পাঁজি পুঁথি ধরে'
সময় কোথা পাবি বল ভাই?
আগে চল্ আগে চল্ ভাই।

দেখ যাত্রী যায় জয় গান গায়
রাজ পথে গলাগলি;
এ আনন্দ স্বরে কে রয়েছে ঘরে
কোনে করে দলাদলি?

বিপুল এ ধরা চঞ্চল সময়,
মহাবেগবান্ মানব হৃদয়,

যারা বসে' আছে তারা বড় নয়,
ছাড় ছাড় মিছে ছল ভাই,
আগে চল্ আগে চল্ ভাই।
চিরদিন আছি ভিখারীর মত
জগতের পথ পাশে,
যারা চলে' যায় কৃপা চক্ষে চায়,
পদধূলা উড়ে আসে।
ধূলিশয্যা ছাড়ি উঠ উঠ সবে,
মানবের সাথে যোগ দিতে হবে,
তা যদি না পার, চেয়ে দেখ তবে
ওই আছে রসাতল, ভাই,
আগে চল্, আগে চল্ ভাই। ৭৩

রবীন্দ্রনাথ ঠাকুর।

---

[ আশার স্বপন। ]

মিশ্র-কেদারা—একতালা।

তোরা শুনে যা আমার মধুর স্বপন,
শুনে যা আমার আশার কথা,
আমার নয়নের জল রয়েছে নয়নে
প্রাণের তবুও ঘুচেছে ব্যথা।
এই নিবিড় নীরব আঁধারের তলে
ভাসিতে ভাসিতে নয়নের জলে
কি জানি কখন কি মোহন বলে
ঘুমায়ে ক্ষণেক পড়িনু হেথা।

আমি শুনিনু জাহ্নবী যমুনার তীরে
পুণ্য দেব-স্তুতি উঠিতেছে ধীরে,
কৃষ্ণা গোদাবরী নর্ম্মদা কাবেরী
পঞ্চনদকূলে একই প্রথা।
আর দেখিনু যতেক ভারত সন্তান
একতায় বলী জ্ঞানে গরীয়ান
আসিছে যেন গো তেজোমূর্ত্তিমান,
অতীত সুদিনে আসিত যথা।
ঘরে ভারত-রমণী সাজাইছে ডালি,
ধীর শিশুকুল দেয় করতালি,
মিলি যত বালা গাঁথি জয়মালা,
গাহিছে উল্লাসে বিজয় গাথা। ৭৪

কুমারী কামিনী সেন।
( কামিনী রায় )

---

# দ্বিতীয় অধ্যায়।

## সামাজিক সঙ্গীত।

### নারীজাতীর হীনাবস্থা।

( মলার ভারত-যশ—সুর। )

বাহার—যৎ।

ভারত-নারীর দশা দেখে অশ্রু ঝরে ;
ঝরে নয়নের বারি অবিরত ধারে।
নাই জ্ঞান, নাই মান, সবে করে অপমান,
মানুষ বলিয়া কভু কেহ না আদরে।
ক্রীড়ার পুতলি প্রায়, অথবা দাসীর ন্যায়,
স্বার্থপর পুরুষেরা সদা ব্যবহারে।
হায় যবে নিরজনে এ সব একান্ত মনে—
ভাবি, দংশে চিত্ত-দেহ কালবিষধরে।
ইচ্ছা হয় সব ছাড়ি, এদেরে মোচন করি,
সঁপি, আছে যাহা কিছু, ইহাদের তরে। ১৫

ডাঃ নিশিকান্ত চট্টোপাধ্যায়।

---

( কত কাল পরে—সুর। )

খাম্বাজ—লক্ষ্ণৌঠুংরি।

না জাগিলে সব ভারত-ললনা,
এ ভারত আর জাগে না জাগে না।

অতএব জাগ, জাগ গো ভগিনী,
হও "বীর-জায়া, বীর-প্রসবিনী।"
শুনাও সন্তানে, শুনাও তখনি,
বীর গুণ-গাথা, বিক্রম-কাহিনী,
স্তন্য দুগ্ধ যবে পিয়াও জননী।
বীরগর্ব্বে তার, নাচুক ধমনী,
তোরা না করিলে এ মহা সাধনা,
এ ভারত আর জাগে না জাগে না। ৭৬

দ্বারকানাথ গাঙ্গুলী।

( লজ্জায় ভারত-যশ—সুর।)

ঝিঁঝিট—ঠুংরি।

আজি এ আনন্দ-দিনে মিলে সকলে ;
করি হে আনন্দ-ধ্বনি, হৃদয় খু'লে।
বঙ্গের যতেক নারী অজ্ঞান-আঁধারে,
পাশবদ্ধ-পাখী-প্রায় ছিল এতকাল ;
চেয়ে দেখ এবে তারা পেয়ে সুসময়,
চলেছে উন্নতি পথে মন-কুতূহলে।
অমরা কি তবে বল এ শুভ সময়ে,
উদাসীন ভাবে সবে থাকিব ঘুমা'য়ে ?
যার যতটুকু বল আছে দেহমনে,
প্রদানিব তাঁহাদের সহায়তা তরে।
দুর্ব্বল ব'লে মোরা করিব না ভয়,
এ শুভ কাজে ঈশ হউন সহায়। ৭৭

আনন্দচন্দ্র মিত্র।

[ অবরোধ-প্রথা সম্বন্ধে। ]

( লজ্জায় ভারত-যশ—সুর। )

ঝিঁঝিট খাম্বাজ—ঠুংরি।

কি পাপে পাঠালে বিধি করে বঙ্গনারী।
প্রকৃতিরঞ্জিত ছবি জন-মনোহারি॥
জলে স্থলে শূন্যে একা, স্বরূপ লাবণ্য মাখা,
এ পোড়া নয়ন আছে, দেখিতে না পারি।
পিঞ্জরের পাখীসম, দিবানিশি অষ্ট যাম,
ঘুরে ফিরে এক ঠাঁই, বার বার তা নেহারি।
সেই বাড়ী সেই ঘর, সেই দ্বার নিরন্তর,
দেখে দেখে ক্লান্ত আঁখি আর ত দেখিতে নারি।
এ চক্ষের কি এই ফল, দিবানিশি অশ্রুজল,
বহিছে অজস্রধারে, যেন নির্ঝরের বারি।
মোরে অন্ধকারে রাখ, প্রকৃতির রূপ ঢাক,
তামসী নিশার সম ঘোর আঁধার প্রসারি॥ ৭৮

দ্বারকানাথ গাঙ্গুলী।

---

ভৈরবী—কাওয়ালি।

স্মরিলে পূর্ব্বের কথা অশ্রুজলে আঁখি ভাসে।
পূরব সৌভাগ্যরবি, হায়, পশ্চিম-আকাশে;—
সে দিন প'ড়েছে ঢ'লে, ডুবেছে সে দিন হ'তে,
অভাগী ভারতনারী, ঘোর অজ্ঞান তামসে।
কোথা গার্গী, কোথা খনা, মৈত্রেয়ীর জ্ঞানপণা,
সকলি হ'য়েছে লুপ্ত, করাল কালের গ্রাসে;

সে শিক্ষা সে জ্ঞান বল, কিছু নাই, হা, কেবল
দুর্গতির শেষ, নারীজন্ম ভারতবরষে।
বল হে শিক্ষিত দল, সুশিক্ষার এই ফল ?
মাতৃকুলে এ দুর্গতি সহ্য কর অনায়াসে !
এস ভাই কর দান, এই দেহ, এই প্রাণ,
যে সম্পত্তি আছে, ঢে'লে দাও মনের হরষে ॥
তবে আর্য্য-অঙ্গনার, না রবে এ দশা আর ;
ভরিবে বিপুল ধরা, পুনঃ তাহাদের যশে। ৭৯

দ্বারকানাথ গাঙ্গুলী।

---

ভৈরবী-কাওয়ালি।

চেয়ে দেখ দীনবন্ধু ভারত-রমণী-পানে।
কে দেখে তাদের দশা দীননাথ তোমা বিনে।
অজ্ঞান-আঁধারে তারা, হ'য়ে আছে পথহারা,
হইয়ে গো শান্তিহারা ভ্রমিছে-ভব কাননে।
কোমল কুসুমসম, প্রাণের ভগিনী মম,
অবরোধ-কারা মাঝে, বিষাদে কাটে জীবন ;
সমাজ চরণতলে, তাদেরে সতত দলে,
রাখ হে রাখ হে প্রভু দুখিনী রমণী গণে।
বিধবা-নয়নাসার, ঝরিতেছে অনিবার,
ভাসা'য়ে ভারত হৃদি, দেখিয়ে বাঁচি কেমনে ;
তোমা বিনে কে গো বল, মুছাইয়া আঁখিজল,
উদ্ধারিবে দুখীনীরে, জুড়া'বে তাপিত প্রাণে ॥ ৮০

সুন্দরীমোহন দাস।

( হৃদয়ে থাক হে নাথ—সুর। )

ঝিঁঝিট—আড়া।

ভারতনারীর দশা ভাবিতে প্রাণ বিদরে ;
দেখে বিষাদ-মূরতি দুনয়নে অশ্রু ঝরে।
রূপে গুণে অতুলনা, যত ভারত ললনা,
দলিত কুসুমসম অনাদরে অত্যাচারে।
যে দেশে সাবীত্রী জনা, সীতা দময়ন্তী, খণা,
জন্মেছিল সেই দেশে ঢেকেছে কি অন্ধকারে ?
ভারতযুবকগণ, কর কর দরশন,
জননী ভগিনীগণ. ভাসিছে দুঃখসাগরে।
গৃহলক্ষীরূপা যাঁরা, মৃত প্রায় আছে তাঁরা,
তাই এত পাপ তাপ, ভারতের ঘরে ঘরে।
অবলার যত্ন বিনা, ভারতের এ যাতনা,
ঘুচিবে না ঘুচিবে না শত যুগ যুগান্তরে। ৮১

আনন্দচন্দ্র মিত্র।

---

( কত দিন দহিবে—সুর। )

খাম্বাজ—আড়া।

চেয়ে দেখ দেখ ওহে ভারত-সন্তানগণ ;
জননী জন্মভূমি চির বিষাদে মগন।
হারাইয়া রত্নাসন, অরণ্যে করে ভ্রমণ ;
অনাদরে অত্যাচারে, নীরবে করে রোদন।
অজ্ঞানতা অধীনতা, পাপ তাপ দরিদ্রতা ;
শত শত চিতানলে ভারতে করে দাহন।

না জানি কি মহাপাপে, পুড়িতেছে মনস্তাপে ;
কণকপুতলিসম, ভারত-রমণীগণ
শক্তিরূপা যে রমণী, গৃহলক্ষ্মীরূপা যিনি ;
(সেই) অসহায়া অভাগিনী, হেরিতে বিদরে প্রাণ।
কিন্তু হায় যত দিন, অবলা রহিবে হীন ;
রবে চির অস্তগত, ভারত-সুখ-তপন। ৮২

আনন্দচন্দ্র মিত্র।

---

(কত কাল পরে—সুর।)
ঝিঁঝিট খাম্বাজ—জলৌঠুংরি।

কত দিন বল ভারত-রমণী।
কাঁদিয়ে কাটাবে দিবস যামিনী॥
অজ্ঞান-আঁধারে, অকূল সাগরে।
ডুবিল অবলার জীবন তরণী॥
তারাও রমণী, রাণীও রমণী।
(তবে) করুণা কেন না করিবেন তিনি॥
যাচে যোড়করে, রাণীর দুয়ারে।
ঘুচাও তা'দের দুঃখের রজনী॥ ৮৩

অমরচন্দ্র দত্ত।

---

[ নরনারী সম্মিলন। ]
( ধন্য ধন্য ধন্য আজি—সুর। )
ঝিঁঝিট—একতালা।

আজি শুভদিনে মরি কি আনন্দ হইল।
হৃদয়ে হৃদয়ে আনন্দলহরী নাচিয়া নাচিয়া উঠিল।

কিবা সুখে আজি পোহাইল নিশি,
ঢালিল প্রকৃতি লাবণ্যের রাশি;
উঠিল তপন মৃদু হাসি হাসি, উল্লাসে পবন বহিল।
ভারতজননী চির বিষাদিনী, পুত্র কন্যা ল'য়ে বসিলা আপনি;
বহু দিন পরে দেখ রে দেখ রে আহা কিবা শোভা হইল।
ঐ দেখ চেয়ে গত কথা স্মরি, বহিছে নয়নে বিষাদের বারি;
ঐ দেখ আশা, ঐ দেখ প্রীতি বদনেতে পুনঃ ভাতিল।
যে আনন্দ আজ দেখিলাম সবে, ভুলিব কি প্রাণ যতদিন রবে,
শুভদিনে আজ মৃত প্রাণে ভাই জীবন-সঞ্চার হইল।
স্বদেশের হিত করিতে সাধন, এস তবে ভাই করি প্রাণপণ,
জয় বিভু জয় গাও রে সকলে, ভারতের দুঃখ ঘুচিল। ৮৪

আনন্দচন্দ্র মিত্র।

---

সাহানা—ঝাঁপতাল।

এত দিনে বুঝি, বোন্ দুঃখনিশা অবসান,
উদয় মোদের ভাগ্য, উদিত সুখ তপন।
জনমে জানিনে কভু, জ্ঞান কি পরম ধন;
যুগ যুগান্তর আছি, হ'য়ে অজ্ঞানে মগন।
হ'য়ে স্বার্থপরবশ, কারায় বন্দিনীপ্রায়,
অজ্ঞান-তিমিরে যারা রেখেছিল গো সবায়
ঐ দেখ তারা সবে, সাজিয়ে এসেছে এবে,
সাজাইতে আমাদিগে, দিয়ে জ্ঞান-আভরণ।
সম্মুখে দেখ না চেয়ে, উপহার-ডালা ল'য়ে,
ভেটিতে আসিছে তারা, চল লই গে বরিয়ে;

যদি হ'য়ে অগ্রসর, বাড়াইয়ে দি'ল কর,
হাত ধরাধরি করি চলি তবে ভাই বোন্। ৮৫

অজ্ঞাত।

---

[ বাল্যবিবাহ ও বৈধব্য। ]

বাহার—খং।

ডুবিল সোণার দেশ পাপের সাগরে,
পরিপূর্ণ দশ দিক্ ঘোর হাহাকারে॥
মহাপাপ শিশু বিয়ে, এ দেশে প্রবেশ পেয়ে,
ছারখার করিল রে, স্বর্ণ-ভারতেরে॥
ধন মান বুদ্ধি বল সব গেল রসাতল;
জাগ রে ভারতবাসী, উদ্ধার মায়েরে॥ ৮৬

ডাঃ নিশিকান্ত চট্টোপাধ্যায়।

---

ললিত খাম্বাজ—একতালা।

বঙ্গে একি দেখি অত্যাচার, গুণ-জ্ঞান-যুত বঙ্গেরি সন্তান,
জ্ঞান-অভিধানে করে অভিমান, কিন্তু একি জ্ঞান না পাই সন্ধান,
অজ্ঞানের মত যত ব্যবহার।
দুগ্ধপোষ্য-বালক বালিকারি সনে, আবদ্ধ করিছে বিবাহ বন্ধনে,
বারেক ভাবিয়ে নাহি দেখে মনে,
কি বিষম ফল ফলিবে তাহার।
স্বার্থপর হয়ে জনক জননী, সন্তানের শুভাশুভ নাহি গণি,
বাল্য পরিণয়ে করিছে বন্ধন,—একি দেশাচার।
অন্ধ কি তাহারা নিজমঙ্গ জ্ঞানে, বারেক হেরিয়ে না দেখে নয়নে

কেবল মাত্র এই পিশাচ-বন্ধনে,
দুখার্ণবে ভাসে কত পরিবার।
কতদিনে বিধি অনুকূল হবে, এ দারুণ প্রথা বঙ্গ ছাড়ি যাবে,
মনুষ্যধর্ম্মমতে মানবে চলিবে, ঘুচিবে এ দেশের রোদন হাহাকার। ৮৭

কৃষ্ণধন বিদ্যাপতি।

---

[ বিধবার উক্তি। ]

লুম ঝিঁঝিট—পোস্তা।

ভারত-শ্মশান-মাঝে, আমিরে বিধবা বালা।
বিষের মূরতি ক'রে, বিধি আমায় পাঠাইলা!
জানি না কেমন পতি, মনে নাই রে সে মূরতী;
তথাপি যুবতী হ'য়ে, পেটে অন্ন নাই দু বেলা।
বিবাহ কি তাও জানিনে, কেবল মাত্র পড়ে মনে,
অনিচ্ছাতে শৈশবেতে খেলেছি এক দুঃখের খেলা।
পিতা মাতা নির্দয় হ'য়ে পরের হাতে সঁপে দিয়ে;
ছিঁড়ে নিয়ে কোমল কলি, কণ্টকে গাঁথিল মালা।
না বুঝিলেম ভালবাসা, নাহি সুখ নাহি আশা;
কারে ক'ব এ দুর্দ্দশা, কে বুঝিবে মর্ম্মজ্বালা।
পথিক বলে দেশাচারে, গেল ভারত ছারেখারে;
পাপিষ্ঠ ভারতবাসী, পাষাণ হ'য়ে না দেখিলা। ৮৮

আনন্দচন্দ্র মিত্র।

[ বিধবার উক্তি। ]

আলাইয়া—খং।

নিদয় বিধাতা কেন রে আমারে,
পাঠা'লে ভারতে রমণী করেরে।
কি দোষে বলরে, কি ভাবি অন্তরে,
ভাসা'লে আমারে দুঃখ পারাবারে।
ভারত-পুরুষ, অল্প-সুখ-বশ,
অবলা সুখেতে কাতর নহেরে।
বৈধব্য যন্ত্রণা তারা ত জানে না,
পত্নীর বিয়োগে অন্যেতে মজেরে।
হে বিদ্যাসাগর, কেশব কি কর,
হয়ে অগ্রসর, এ দুঃখ নাশরে। ৮৯ অজ্ঞাত।

---

[ স্বর্গীয় বিদ্যাসাগর যখন প্রথম বিধবা বিবাহের আন্দোলন করেন, সেই সময় বঙ্গদেশের সর্ব্বত্র নিম্নলিখিত সঙ্গীতটি গীত হইত। ]

ঝিঁঝিট খাম্বাজ—আড়া খেমটা।

বেঁচে থাক বিদ্যাসাগর চিরজীবী হয়ে,
সদরে করেছো রিপোর্ট, বিধবাদের হবে বিয়ে।
কবে হবে এমন দিন, প্রচার হবে এ আইন,
দেশে দেশে জেলায় জেলায় বেরোবে হুকুম,
বিধবা রমণীর বিয়ের লেগে যাবে ধুম,
সধবাদের সঙ্গে যাব, বরণডালা মাথায় লয়ে।
আর কেন ভাবিস লো সই, ঈশ্বর দিয়াছেন সই,
এবার বুঝি ঈশ্বরেচ্ছায় পতি প্রাপ্ত হই,

রাধাকান্ত মনোভ্রান্ত দিলেন নাকো সই,
লোকমুখে শুনে আমরা আছি লোকলাজ ভয়ে।
একাদশী উপসের জ্বালা, কর্ণেতে লাগিত তালা,
ঘুচে যাবে সে সব জ্বালা, জুড়াবে জীবন,
দুজনাতে পালঙ্কেতে, করিব শয়ন—
বিনানিয়া বাঁধবো খোঁপা গুজিকাটি মাথায় দিয়ে।
যে দিন হতে, মহা প্রসাদ, শুনেছি ভাই এ সম্বাদ,
সে দিন হতে আনন্দেতে হয় না রেতে ঘুম—
পছন্দ করেছি বর, না হতে হুকুম।
ঠাকুরপোরে করিব বিয়ে, ঠাকুরঝিরে বলে কয়ে॥ ৯০

অজ্ঞাত।

---

[ উপরোক্ত গাণের অন্যরকম। ]

( ঐ—সুর। )

সুখে থাকুক বিদ্যাসাগর চিরজীবী হয়ে।
সদরে করেছে রিপোর্ট, বিধবাদের হবে বিয়ে।
কবে হবে শুভদিন প্রকাশিবে এ আইন,
দেশে দেশে জেলায় জেলায় বেরুবে হুকুম,
বিধবা রমণীর বিয়ের, লেগে যাবে ধূম,
মনের সুখে থাকবো মোরা মনোমত পতি লয়ে।
এমন দিন কবে হবে, বৈধব্য যন্ত্রণা যাবে,
আভরণ পরিব সবে, লোকে দেখবে তাই,—
আলো চাল কাঁচকলা মালসার মুখে দিয়ে ছাই;—
এয়ো হয়ে, যাব সবে, বরণডালা মাথায় লয়ে॥ ৯১

অজ্ঞাত।

মধুকানের সুর—তেতালা।

মনের দুঃখ বল্‌ব কারে।
অনাথ বিধবা বলে, কে চাহিবে দয়া করে।
দুঃসহ জীবন-ভার, বহিতে পারিনে আর,
এ বিষম অত্যাচার, কেন অবলার উপরে
বিষাদে ভগ্ন হৃদয়, সব দেখি শূন্যময়,
কাঁদিব আর কত হায়, শোকেতে প্রাণ বিদরে।
কে আছ লহ এক বার, দুঃখিনীর সমাচার,
বিপদে কর উদ্ধার, বাঁচাও হে প্রাণে। ৯২

ত্রৈলোক্যনাথ সান্যাল।

---

( মধুকানের সুর। )

মল্লার—কাওয়ালী।

হায়! বাল্যবিধবা দুঃখিনী; হ'য়ে চির পরাধিনী,
কাঁদে শোকে দিবস যামিনী।
মলিন মুখ কমল, ঝরিছে নয়ন জল,
রোদনমাত্র সম্বল, বাণবিদ্ধ যেন কুরঙ্গিণী।
নাহি সুখ পান ভোজনে, বিচিত্র বসন ভূষণে,
পড়ে সদা ধরাসনে, যেন মেঘে ঢাকা সৌদামিনী।
যাতনায় শরীর শীর্ণ, কালিমা হ'য়েছে বর্ণ,
বিষাদে সদা বিষণ্ণ, যেন মাতঙ্গ-দলিত নলিনী।
একা বসিয়ে বিরলে, ভাসিতেছে অশ্রুজলে,
কেহ নাই ভূমণ্ডলে, শুনিতে তার দুঃখের কাহিনী

ওহে বঙ্গবাসী সবে, কত আর নিদ্রা যা'বে,
অবলার শোকে বিলাপে, পূর্ণ হল গগন মেদিনী। ৯৩

ত্রৈলোক্যনাথ সান্ন্যাল।

---

[ আর্য্য-বিধবা। ]

আসাবরী—আড়া।

কেঁদ না রে অনাথিনি কেঁদ না কেঁদ না আর!
পারি না হেরিতে অশ্রু আর নয়নে তোমার।
সহ অবনতমুখে, নীরবে মনের দুখে,
দারুণ অনলদাহ হৃদয়েতে অনিবার।
ভাতিত স্বর্গীয় শোভা যে চারু আননে,
ভাসিত ত্রিদিব-জ্যোতিঃ যে যুগল লোচনে;
বিষণ্ণ সে মুখ হেরি, সে নয়নে অশ্রুবারি,
নিরখি উথলি মম যায় শোক-পারাবার।
সাজিতে নবীন বেশে ভূষিত রতনে,
বাঁধিতে চিকুরদামে আনন্দে যতনে;
আজি মলিন সে বাস, আলুলিত কেশপাশ,
পারে না হেরিতে মাতঃ হায় হায় নয়নে আমার।
কেঁদ না রে অনাথিনি কেঁদ না কেঁদ না আর। ৯৪

দ্বিজেন্দ্রলাল রায়।

---

বাগেশ্রী—আড়া।

( কে কাঁদিছ? )
কে কাঁদিছ একাকিনী বসি এ নির্জ্জন স্থানে;
কেন বা গাইছ মৃদু এত সকরুণ গানে।

এত যে করুণ তান, কি ব্যথা পেয়েছে প্রাণ,
প্রতি উচ্চ তানে মম কারুণ্য ঢালিছে কাণে।
নিশীতে ঝরিলে অশ্রু বিষাদে কমল,
মুছান অরুণ আসি তার নেত্র-জল,
বৃথাই কি তুমি দুখে, কাঁদিলে সজল মুখে,
মুছা'বে না কি ও অশ্রু তপন কিরণ-দানে।
হেরিয়া দুখিনী আজ এ দশা তোমার,
বিদীর্ণ দারুণ শোকে হৃদয় আমার,
বল কোন্ জন্ম ফলে, আসিলে এ পাপ-স্থলে,
যথা পূজ্য দেশাচার বধিয়ে রমণী-প্রাণে। ৯৫

দ্বিজেন্দ্রলাল রায়।

---

## ( কৌলীন্য, বহুবিবাহ ও কন্যাপণ। )

[ অনূঢ়া কুলীন কন্যাগণের উক্তি। ]

( জীব সাজ সমরে—সুর। )

মনদুঃখ ক'ব কায়,
দুঃখ কে বুঝিবে এই দুঃখময় ধরায়।
পিতা কপাল দোষে,
কাপালিক প্রায়, লিপ্ত আছেন কুললক্ষ্মীর সেবায়,
আজন্ম পালিয়ে এ সব কুলমেয়ে,
বলি দিবে কুলময়ির পায়॥
আমারা অবলা যুবতী, কি হইবে গতি,
না দেখি সুহৃদ এ ভুবনে, কঠিন পিতা মাতা তায়,

স্নেহ মমতায় জলাঞ্জলি দিলে দু'জনে,
( কেবল ) ভ্রাতৃ-জায়াগণের দাস্যবৃত্তি করে,
পোড়া উদর পোষি আজীবন ভরে,
আছি ভ্রাতার মন চেয়ে, ভ্রাতা পাছে কোন ত্রুটি পায়।
সদা মরি মনস্তাপে,
না জানি কি পাপে পাপিনী জেনেছে বিধাতায় (তাতে)
পাপ ভেবে চিতে, পাপীনীদের হাতে,
দেবে দ্বিজে নাহি অন্ন খায়।
(হায়) মোদের যে যম পতি, সবার করে গতি,
চক্ষু খেয়ে নাহি দেখে এ যুবতী,
বুঝি মরা দেবীবরে থেকে যমঘরে,
( নিতে ) বারণ করে যম রাজায়। ৯৬

রাসবিহারী মুখোপাধ্যায়।

---

[ শিশু বরের প্রতি বৃদ্ধার উক্তি। ]

( কৃষ্ণকান্ত পাঠকের—সুর। )

আর আমার কাজ কি বিয়ের সাজ পরিয়ে বৃদ্ধকালে।
শিশু-বরের পাশে কোন্ বা রসে,
ঘোমটা দিব পাক্‌না চুলে॥
গায়ে দিয়ে নামাবলী, গাই শিব-নামাবলি,
নিয়েছি মালার থলি হস্তে তুলে,
ভাল ফল্লো ফল বঙ্গালিতে মিল্ল বর এক কচমা ছেলে।
হায় লাঠি ভর করিয়ে, এ শিশু-বরকে নিয়ে,
কেমনে ঘুরব আমি কলাতলে,

(ওকে) বলব বা কি, বলবে বা কি,
বলবে বা কি এয়োকুলে।
আমার এ অন্তকালে, ওর শুভ দৃষ্টি হ'লে,
ছেলেটী ডরবে এ চাঁদ মুখ দেখিলে,
নিয়ে ছুধের বর, কল্লে ঘর, ডাকবে সে ঠাকুরমা বলে। ৯৭

রাসবিহারী মুখোপাধ্যায়।

---

[ বৃদ্ধ বরের প্রতি বালিকার উক্তি। ]

( কৃষ্ণকান্ত পাঠকের—সুর। )

যাই লো সই, ঐ অসুরে বুড় হেরে ডরে মরে।
দিলে কাশটা, সে আকাশটা
ফাটে, কাঁপে লাঠির বাঁশটা ধরে।
সাজা'য়ে পাটকাপড়ে, আটকায়ে মুকুট শিরে,
বল্লে মায় দেখিস বরে নয়ন ভরে,
দেখি পাটে সে মাথাটা ঢেকে, পাটে বসেছে ঠাট্ করে।
মোট্‌কা সব ঘট্‌কা এসে, শুনালে চোট্‌কা ভাষে,
বুড়টা ঠোঁট কাঁপায়ে হাস্য করে,
আমি অন্তরেতে ডরি লো তার মন্ত্র কৈতে দন্ত নড়ে। ৯৮

ঐ

---

( হে দয়াময় তব তুলনা কি মিলে—সুর। )

ললিত—আড়া।

কুল-মেয়ে কেন কান্দ গো বিরলে।
কি দোষে হয়েছে দোষী কি চুরি করিলে॥

বল কোন্ দুরাচারে ; তুমি সরলা বালারে ;
এ কঠোর কারাগারে ; অবিচারে দিলে ॥
নেত্রে বহে বারিবিন্দু, মলিন বদন-ইন্দু,
নাই কোন সিন্দুর-বিন্দু ; সুন্দর কপালে।
কেন যেন কাঙ্গালিনী, থাক দিবস যামিনী,
কেউ তোমার কি নাই দুঃখিনী এ মহিমণ্ডলে।
দিন কাটাও দাসীভাবে, ভ্রাতৃবধূর পদ সেবে,
নিশায় কাতর ভেবে ভেবে, কোন পাপফলে।
অনাথা কুলিনের মেয়ে, কি খেদ তব হৃদয়ে,
দেখ কেন রয়ে রয়ে, সধবা সকলে ॥ ৯৯

রাসবিহারী মুখোপাধ্যায়।

---

( দেখলাম যত নারী বসে নীরে—সুর। )

বল্লালী তুই যারে বাঙ্গালা ছেড়ে।
ডুব্‌ল ভারত কদাচারে,
সোণার বাঙ্গালা যায় রে ছারেখারে।
ভ্রূণহত্যা সঙ্গে ক'রে, ব্যভিচার তুই যা রে মরে,
পাপস্রোতে ভাসালি রে বঙ্গ-মায়েরে অপার পাথারে।
কমলিনী সমাজে সব কুলিনের মেয়ে,
অনাথিনীর বেশে থাকে মলিনা হয়ে,
(এরে) ওদের দশা মনে হলে, দুঃখেতে পাষাণ গলে,
কেউ নাই ওদের ধরাতলে, সদা মনানলে জলে মরে।
শ্রোত্রিয় বংশজ বংশ গেল রে নিপাত,
(এরে) কুমারী কুলীন-কুমারী করে অশ্রুপাত,

(এরে) বিদ্যাশূন্য বৃহস্পতি, তারা বলে সমাজপতি,
ঘটকসনে করে যুক্তি, দম্ভে কাঁপায় বঙ্গ পদভরে। ১০০

রাসবিহারী মুখোপাধ্যায়।

---

( দেখলাম যত নারী বসে নীরে—সুর )।

মেল ভাঙ্গ মেল ভাঙ্গ কুলীন সবে।
তবে সে মঙ্গল হবে, সমাজেতে রবে হে গৌরবে।
মেলে মেলে নাহি মিল, এথে কিরে ফল বল,
মিল মেলে মেলে মিল, জাতি কুল সকল রহিবে।
ঘরে ঘরে কুলমেয়ে দুখে ভেসে যায়,
(এরে) কেমনে দেখ নয়নে পাষাণের প্রায়,
(এরে) বল বল খড়্দ ফুলে, কি গৌরবে আছ ফুলে,
দেশ নালিশে সমূলে, আর কত কাল রবে এ গৌরবে!
সযতনে অন্নদানে কুল-কন্যাগণ, (এরে)
মূক সুকপাখীসম করেছ পোষণ (এরে)
তাতে কেন হ'য়ে ব্যাধ, সে পাখী জীয়ন্তে বধ,
ওদের কিবা অপরাধ, কেন এত বাদ সাধ তবে। ১০১

রাসবিহারী মুখোপাধ্যায়।

---

[ মরণোন্মুখ পিতার প্রতি অনূঢ়া কন্যার উক্তি। ]

( পারব না রাজ সভায় যেতে—সুর। )

কার পানে বা চা'বে পিত এ দুঃখিনী কুলমেয়ে,
কি ধন দিয়ে যাও হে তুমি,
রেখে যাও হে কার করে আশ্রয়ে।

ভ্রাতা নহে ভ্রাতার মত, সে যে যায়ার অনুগত,
(আর) দাসী হয়ে রব কত, ভ্রাতৃ-বধূর মুখচেয়ে।
অনাথিনী তনয়ারে, আজীবন পালন করে,
শেষে পিত কার করে যাও হে তা'রে সমর্পিয়ে।
চির দুঃখ ভোগের তরে, কেন পুষেছিলে মোরে,
(এখন) তুমি চল্লে তোমার ঘরে, দুঃখিনীরে ভাসাইযে। ১০২

রাসবিহারী মুখোপাধ্যায়।

---

[ কোন বহুবিবাহকারী স্ত্রীকে মাতৃ সম্বোধন। ]

( হারে বিধি তোরে যদি বিরলেতে পাই রে—সুর। )

বহু দিন পরে এসেছি, চিনি না কো শ্বশুরবাড়ী,
কোন্ পথে যাইব মা গো, বিশ্বনাথ বাবরীব বাড়ী।
যা'রা ছিল ছেলে পিলে, তা'দেব হ'ল ছেলে পিলে,
বিয়ে করেই গেলুম ফেলে, বয়ে গেল বছর কুড়ি।
বাড়ী ঘর তা নাহি চিনি, (কেবল) শ্বশুরেরই নামটী জানি,
উত্তরেতে বাগানখানি, সুপারি সব সারি সারি।
বাড়ীর মধ্যে এক একচালা, তারি মধ্যে হাঁড়ি চুলা,
কক্ষে নিয়ে ভিক্ষার ঝোলা, বেড়িয়ে বেড়ায় বাড়ী বাড়ী।
দ্বিজ রাসবিহারী বলে, আর ত হাসি রাখতে নারি,
তুমি যা'কে মা বলিলে, সে বটে তোমারি নারি। ১০৩

রাসবিহারী মুখোপাধ্যায়।

---

[ কুলীন কুমারীগণের বিবাহ দর্শনার্থী প্রতিবেশিনী-
গণের উক্তি। ]

( গুরু-চিন্তা কর মন যে দিন ত বয়ে যায়—সুর। )

আয় লো আমরা কুলীন-বাড়ীর বিয়ে সবাই দেখ্‌তে যাই,
তোরা এমন বিয়ে দেখিস্ নাই।
শুনেছিস্ দানসাগর বিয়ে, ওদের বিয়ের ঘটে তাই,
নৈলে নিদান পক্ষে বৃষোৎসর্গ, একটী বৎস চারিটী গাই,
( দিবে ) এক বরেই চারিটি মেয়ে লোকের মুখে শুনতে পাই,
(আহা) ওদের কেমন কঠিন হিয়া, পিতা মাতার দয়া নাই। ১০৪

রাসবিহারী মুখোপাধ্যায়।

---

[ কুলীন কন্যার উক্তি। ]

খাম্বাজ—আড়াঠেকা।

কুলীন তনয়া হয়ে অকূলে ভাসিয়া যাই,
অবলা ডুবিয়া মরি, কোন কূল নাহি পাই।
হইয়া কুলীন বালা, সহে না সহে না জ্বালা,
মরণ হইলে বাঁচি, আর কিছু নাহি চাই।
বহুনারী হয় যার, রমণী হইলে তার,
হয় সার হাহাকার জীবন যন্ত্রণা ঠাঁই। ১০৫

কালীকৃষ্ণ চক্রবর্ত্তী।

---

[ সুরা পান। ]

( ওহে দীননাথ—সুর। )

ললিত বিভাস—একতালা।

তোমারে যে জন, করেন গ্রহণ,
তাহার কখন ভাল নাহি হয়।

তুমি সর্ব্বনাশী, বঙ্গ ভূমে আসি,
নাশ রাশি রাশি মানবনিচয়।
যে দিকে যেখানে হেরি বঙ্গভূমে,
সে দিকে পূর্ণিত তোমারই ধূমে ;
ধরি মায়া-বেশ, নাশ বঙ্গদেশ,
তোমারই তরে হাহাকারময়।
যকৃৎ প্লীহাদি শ্বাস-কাশ যত,
সাংঘাতিক রোগ আছে নানা মত ;
সেই সমুদয়, তোমা হ'তে হয়,
আহা কত তায়, মরে জীবচয়!
ও রে সুধা তোর হেরে অত্যাচার,
বসে বঙ্গমাতা কাঁদে অনিবার ;
নীরবে নির্জ্জনে, ব্যাকুলিত মনে,
সে দুখ হেরিলে বিদরে হৃদয়। ১০৬

হরনাথ বসু।

[ ওহে দীননাথ—সুর। ]
খাম্বাজ—একতালা।

ধরি দুটী পায়, বলি গো তোমায়,
ক্ষান্ত হও পিতা ত্যজ সুরাপান।
দেখ গো এক বার, ডুবিল সংসার,
আমাদের প্রতি হ'য়ে কৃপাবান্।
জীবিত থাকিতে তুমি গো ধরায়,
রহিব কি মোরা হ'য়ে নিরাশ্রয়,
চিরদুঃখী দীনহীন নিরুপায়,
অনাথ দরিদ্র-বালক-সমান।

তোমার অত্যাচারে জননী আমার,
কাঁদেন দিবানিশি করি হাহাকার,
শোকে ভগ্ন-দেহ অস্থিচর্ম্মসার,
দেখিলে সে দুঃখ বিদরে পাষাণ। ১০৭

—— ত্রৈলোক্যনাথ সান্যাল।

খাম্বাজ—ঢিমে তেতালা।

মনোদুঃখে হৃদয় বিদরে। (হায় হায় রে)
হইল সংসার ছারখার সুরাপান করে।
জনক জননী মোর, হইয়ে শোকে কাতর,
ত্যজিলেন কলেবর অন্ন বিনা অনাহারে।
পতিব্রতা প্রাণপ্রিয়ে, অশেষ ক্লেশ সহিয়ে,
অনাথিনী প্রায় এবে ভিক্ষা করে দ্বারে দ্বারে।
জনম-দুঃখী সন্তান, ক্ষুধায় মৃতসমান,
তার আর্ত্তনাদ আর শুনিতে না পারি রে।
সঞ্চিত ধন-সম্বল, যা ছিল সকল গেল,
দুষ্কর্ম্মের প্রতিফল হাতে হাতে পেলাম রে। ১০৮

—— ত্রৈলোক্যনাথ সান্যাল।

(মন চল নিজ নিকেতনে—সুর।)

সুরট মল্লার—একতালা।

ও ভাই ম'জোনা সুরাপানে।
বলি বিনয় করে, দুটি পায়ে ধরে,
রাখ অনুরোধ থাক সাবধানে।
কত গুণবান প্রিয়দরশন,
ভারত-মাতার হৃদয়ভূষণ,

যৌবন বয়সে, মজে সুরারসে,
অকালে মরিল প্রাণে।
ভাসা'য়ে সকলে দুঃখের পাথারে,
চির শোকানল জ্বালিয়ে অন্তরে,
পিতা মাতার কোল গেল শূন্য করে,
বিষম শেল বুকে হেনে;
দেখ দেখ কত যুবা বলবান্‌,
মদে মত্ত হ'য়ে হারাইল জ্ঞান,
সাংঘাতিক রোগে সদা ম্রিয়মাণ,
না পায় সুখ জীবনে। ১০৯

—— ত্রৈলোক্যনাথ সান্ন্যাল।

মল্লার—আড়াঠেকা।

সুরাদলন সংগ্রামে সাজ সবে বন্ধুগণ।
কর চূর্ণ মদপাত্র, পাপ-শুণ্ডিকাভবন।
প্রচণ্ড অসুরদল, প্রচারি সুরা-গরল,
মহা পাপে ডুবাইল, ধর্ম্মনীতি জ্ঞান ধন।
কাঁদি'ছে বিধবা কত, হইয়ে সর্ব্বস্ব হৃত,
শুনিলে বিদরে প্রাণ ঝরে দুনয়ন;
ব্যভিচার কুদৃষ্টান্তে, প্রবল কলঙ্ক-স্রোতে,
করিতেছে সর্ব্বনাশ, ঘোর অনিষ্ট সাধন। ১১০

—— ত্রৈলোক্যনাথ সান্ন্যাল।

[ভারত-মাতার উক্তি।]

ললিত—তিওট।

বাছা বলি রে অকালে জীবন দিও না।
(মায়ের কথা রাখ রে)

আশু সুখে মত্ত হ'য়ে, নিজ নিজ হাতে তুলে,
সুরা-গরল খেও না ॥
অভাগিনীর পুত্র যত, সুরাপানে হ'য়ে রত,
আমার মরমে দিল কত বেদনা।
সে কথা স্মরণ করি, সদা বহে চক্ষে বারি,
আমারে আর কাঁদা'ও না ॥ ১১১

হরিনাথ মজুমদার।

---

হায় রে তোদের হাতে ধরে করি রে মানা।
তোমরা কেউ সুধা বলে, হাতে তুলে,
( সুরা-গরল ) পান করো না, রে ॥
১। মদ্য হয় কাল ভুজঙ্গ, ওরে' যে করে তাহারি সঙ্গ,
হয় বে তার ধন সাঙ্গ, জীবনো রহে না ;
এই যে গরল পানে, মলো প্রাণে, ( সোণার হরিশ ),
আর তো উঠে বসিল না ( রে ) ॥
২। ঈশ্বর গুপ্ত বঙ্গশশী, তারে খেলে ঐ রাক্ষসী,
এর মত সর্ব্বনাশী, এমন আর দেখি না ;
খেলে কত রতন, যতনের ধন, তবু উদর পুরিল না ॥ (রে)
৩। মাইকেল শ্রীমধুসূদন, ওরে ছিল বঙ্গের অমূল্য ধন,
করিলে সাধন এখন, সে ধন আর মেলে না ;
সে যে গরল খে'লো, ঢলে প'লো,
মা বলে আর ডাকিল না, রে ॥ ( সাধের মধুসূদন )
৪। আমার যে কপাল পোড়া, বেচে কাটনার সুত কলার ছড়া,
শিখালাম লেখাপড়া, পেয়ে রে যাতনা ;

এমন মত্ত মদে, রও আমোদে, ( কেঁদে মরি )
মায়ের কথা কেউ শোন না, রে ॥ (মদে মত্ত সদা)
৫। কাঙ্গাল কয় মনের ব্যথা, কাঁদে বঙ্গমাতা, রাখ তাঁর কথা
ওরে ভাই, আপনার মাথা আপনি খেও না;
ওরে, কাঁদিতে তাঁর জনম গেল, মাকে আর ভাই কাঁদা'ও না রে
( তোদের পায় ধরি )। ১১২ হরিনাথ মজুমদার।

---

( কি আর জানাব নাথ—সুর। )
পাহাড়—আড়াঠেকা।

কেমনে ভারতে পাপ সুরাস্রোত প্রবেশিল,
অনল-প্লাবনে দেশ একেবারে ভাসাইল!
সুধু এ অনল নয়, এ বহ্নি গরলময়,
অনন্ত প্রবাহবলে ভারতেরে বিনাশিল!
হায় রে সোণার বঙ্গে, এ পাপ-সুরা-তরঙ্গে,
অঙ্গার করিল সব যা কিছু সম্পদ ছিল!
দেশের ভরসা যারা, হায় এ অনলে তারা,
ঐশ্বর্য্য বিভব সহ জীবন আহুতি দিল।
পুত্র শোকে অবিরত, কাঁদে জন্মভূমি কত,
অবিরল অশ্রুজলে এ অনল না নিবিল! ১১৩
গোবিন্দচন্দ্র দাস।

---

( যাবে কিহে দিন আমার—সুর। )
মুলতান—আড়াঠেকা।

( বিভো! ) কত দুঃখ দিবে আর বল,
হারাইয়া রাজ্যধন, হারাইয়া সিংহাসন,
বাঁচিয়া ছিলাম দেখে যা'দের মুখকমল!

সুরার প্রবল স্রোতে, যায় তারা অধঃপাতে,
কাঁদা'য়ে অভাগী মায়--হায় কি পাপের ফল।
দেখ বঙ্গে অবিরত, সন্তান-শ্মশান কত,
জ্বলিতেছে মহা ঘোরে পোড়াইয়া মর্ম্মস্থল। ১১৪
গোবিন্দচন্দ্র দাস।

---

[ সুরার উক্তি। ]
লক্ষ্ণৌ ঠুংরি।

নিলে যদি বঙ্গবাসী আমার আশ্রয়,
'অগস্ত্য গণ্ডূষ' কর পিপে সমুদয়।
গ্রামে গ্রামে খোলাভাঁটি, আছে বেশ্ পরিপাটি,
জীবন-মুক্তির পথ বহুদূর নয়।
খাও ব্র্যাণ্ডী এক গ্লাস, কাটিবে ভবের ফাঁস,
আপনি সচ্চিদানন্দ হইবে চিন্ময়।
ভুলে যাও আত্মপর, দ্বেষ হিংসা পরস্পর,
কর হে যোগীর মত উদার হৃদয়।
কুকুরের গলা ধরি, থাক ভূ-শয্যায় পড়ি,
কর দোহে ভ্রাতৃভাবে নব পরিচয়,
নিলে যদি বঙ্গবাসী আমার আশ্রয়।
১

[ সুরাপায়ীগণ। ]
জয় ব্রাণ্ডী শ্যাম্পীন্, তুমি হুইস্কি তুমি জিন্,
নাহি জানি তব পরিচয়।
ক্লারেট মেডেরা সেরি, তুমি রম্ ধান্যেশ্বরী,
খোলা ভাঁটি তুমি বঙ্গময়।

পামর পাষণ্ড যারা, তব নিন্দা করে তারা—
কে বলিবে কত পুণ্যে হয়।
তোমার পিপার গাছ, তোমার বোতলে কাচ,
জয় সুরেশ্বরী জয় জয়।

২

[ সুরা। ]

খাও হে আরেক গ্রাস—কিসের সংসার ?
বুঝিলে চক্ষের পাতা কেবা থাকে কার
করিলে চপেটাঘাত, করিও না অশ্রুপাত,
ফিরাইয়া দিও অন্য কপোল তোমার।
প্রদানি মুখের গ্রাস, পরের পুরাও আশ,
যত সাধ্য পার কর পর-উপকার।
আপনার ঘর বাড়ী, পরেরে দিয়েছ ছাড়ি,
বৈরাগ্যের পরাকাষ্ঠা—প্রশংসা তোমার।
খাও হে আরেক গ্রাস—কিসের সংসার।

৩

[ সুরা। ]

কাঁদিবে জননী যদি কাঁদিবে কাঁদুক,
ভগিনী তোমর তরে, যদি অশ্রুপাত করে,
সোদর ছুরিকা ঘাতে যদি চিরে বুক,
ক্ষতি লাভ কিবা তায়, দুদিনে ভুলিবে হায়,
এমন সংসারে বল আছে কিবা সুখ ?
সমুখে ব্রাণ্ডীর গ্রাস—দেও না চুমুক।

[ সুরাদ্বেষীগণ। ]

কি বলিলে রাক্ষসী রে?—শুনিলে কি ভাই?
খাইয়া বুকের রক্ত আশা মিটে নাই?
আয় দেখি এক সাথে, দূর করি পদাঘাতে,
মায়ের বুকের শেল দেশের বালাই!
ভাঙ্গিয়া বোতল গ্লাস, যাহা কিছু সর্ব্বনাশ,
ভারত-সাগরে দিব ভাসাইয়া ভাই।
আয় রে এখনি গিয়ে, এখনি আগুণ দিয়ে,
পোড়াইয়া খোলা ভাঁটী করি ছাই ছাই।
মায়ের বুকের শেল দেশেব বালাই। ১১৫

গোবিন্দচন্দ্র দাস।

---

ঝংলা—একতালা।

খেওনা খেওনা, ছুঁওনা ছুঁওনা, মদ বদ্ জিনিস ভাই রে।
অদেয় অপেয় হেয় বস্তু অতি,
মতিমান নরে করে হীনমতি,
অল্প দিনে ঘটে অশেষ দুর্গতি, সর্ব্বনাশের ঠাঁই রে।
বিনাশে পদ, ঘটায় বিপদ,
করে দুরাশয়, করে চতুষ্পদ,
নরকের নদ, পাতকের হ্রদ, মদ আপদের খাঁই রে।
সর্ব্বনেশে সুরা চাপে যার ঘাড়ে,
কলেবর ত্যাগ করে অভাগারে,
চিনি রিফাইন হয় তার হাড়ে, অলক্ষীর বাড়ে ঠাঁই রে।

অভক্ষ্য-ভক্ষণ, অগম্যা-গমন,
অহরহ অপকর্ম্মে আকিঞ্চন,
অধর্ম্ম ময়দানে করায় বিচরণ, বাছে না বলদ গাইরে।
যারে দংশায় সুরা-কাল-সাপ,
কলঙ্ক-সাগরে সেই দেয় ঝাঁপ,
নানা রোগ ভোগে, পায় পরিতাপ, অসুস্থ সদাই রে।
নেশায় ঢুলু ঢুলু নেত্র জবাফুল,
বিষয়ে বিরক্ত কাজ কর্ম্ম ভুল,
হিত উপদেশ যেন বাজে শূল, রেগে হতে হয় কাঁই রে।
কথাতে বেতাল, মুখে ভাঙ্গে লাল,
চলে যায় বেঁকে, লোকে বলে মাতাল,
পথে ঘাটে প'ড়ে খায় কতগাল,
ছিছি! এমন পাজি নেশা নাই রে। ১১৬

প্যারিমোহন কবিরত্ন।

---

বাউলের সুর—খেম্‌টা।

আসিয়ে মাদক-দানব, নাশিল সব,
ভারতভূমে দেখ্ রে তোরা।
ঐ দেখ ইডেন্ সৃষ্টি, খোলাভাঁটী,
গরিব লোকদের করে সারা,
দেশী মদ সস্তা পেয়ে, অনেক খেয়ে,
ধনে প্রাণে ম'লো তারা।
ছাড়িয়ে সকল কর্ম্ম, গৃহধর্ম্ম,
করে কেবল সুরা সুরা।

ছ'বেলা পায়না অন্ন, অরাজীর্ণ,
বেড়ায় যেন দিশেহারা।
দেখ তাদের দারাসুত, দীনের মত,
সার করেছে ভিক্ষা করা ;
হায়! তাদের দেখ্‌লে পরে, নয়ন ঝরে,
যেন জনম বাপ মা মরা।
আবার ঐ বিলাতি মদ, করিল বধ,
ছিল যত বাবু ভায়া।
সাহেবী কর্ত্তে গিয়ে, ব্রাণ্ডি খেয়ে,
হ'ল পিলে যকৃৎ জরা।
আহা! কি মোহে পড়ে, সকল ছেড়ে,
মদের তরে হ'লো সারা ;
মদ কিন্‌চে, বেচে বাড়ী জুড়ী,
শেষে শুঁড়ীর পায়ে ধরা।
মানুষকে পশু বানায়, ফেলে থানায়,
আরো কত করে সুরা।
হায় হায়, এ দেখেও কি, হয় না বুদ্ধি,
ছাড়ে না মদ কেন তারা!
দেখ্ গাঁজা চণ্ডু খেয়ে, পাগল হয়ে,
ম'চ্ছে কত গরীবেরা।
দিতেছে থ্যাক্কিং গুলি, নরবলি,
ধরে ধরে কত তারা।
আবার ঐ মাদৎ চরস, আর তালের রস,
একবারে দেশকে ক'লে সারা ;

সিদ্ধিটা বুদ্ধিনেশে, হেসে হেসে,
লোককে করে চিন্তা-জরা।
তামাক চুরুট নস্যেতে হয় উদরাময়,
দৌর্ব্বল্য আর মাথা ঘোরা;
আনিয়ে যক্ষা কাশি, প্রাণটী নাশি,
করে হুকুম হাসিল তারা।
হায়! পেয়ে অমূল্য ধন, মানব-জনম,
খাও কেন ভাই গরল সুরা,
এস পান করি সবে, শান্তি পাবে,
হরিনাম-গান-মদিরা। ১১৭

অজ্ঞাত।

---

ঝিঁঝিট খাম্বাজ—লক্ষ্ণৌ ঠুংরি।

কত দিন আর ঘুমাইবে বল,
দেখরে চাহিয়ে দেশ ধ্বংশ হল!
আসিয়ে মাদক ভারত-ভূমেতে,
মোহমুগ্ধ করে গ্রাসিল সকল।
যুবা বৃদ্ধ দলে ধরি একে একে,
নিপাত করিল জ্বালিয়া অনল।
কত রমণীকে বিধবা করিল,
কত শিশু দেখ, অনাথ হইল।
দেখ গৃহে অনল জ্বালিল,
গ্রামে গ্রামে রব—"গেল! গেল!"

কোথা হ'তে হায়! এ রাহু আসিল,
কেমনে বলরে দেশেতে পশিল?
ধরিছে, মরিছে, গ্রাসিছে, দহিছে;
অকালে এ যে রে প্রলয় আনিল!
এ দেখে কেমনে, আছ স্থির হ'য়ে?
উঠরে! জাগিয়ে, বিলম্বে কি ফল?
ভগবান স্মরি বিনাশয়ে অরি,
নইলে ভারত ডুবিল! ডুবিল! ১১৮ অজ্ঞাত

---

জংলা কালাংড়া—যৎ।

মরি হায় হায়!
সুরার তরঙ্গে বুঝি দেশ ভেসে যায়।
কোথা হ'তে সুরা এল, দেশ ছারখার হ'ল,
আবাল বণিতা বৃদ্ধ তা'রই পানে যায়।
কত যুবা যুবাকালে, পড়ে কালের কবলে,
বৃদ্ধ পিতা মাতাগণে, শোকেতে ডুবায়।
কত শত সাধ্বী সতী, অকালে হারায় পতি,
হাহাকার রবে পূর্ণ করিছে ধরায়।
জ্বলিছে এ বিষানল, ধূ ধূ করি অবিরল,
পতঙ্গ সমান লোকে তারি পানে ধায়।
পড়িয়া সেই অনলে, ধনে প্রাণে সদা জ্বলে
অকালে পতঙ্গ সম পরাণ হারায়।
ভারতের কি দুর্দ্দশা, আব্রাহ্মণ চণ্ডাল চাষা,
অন্নাভাবে শীর্ণকায়, তবু মদ খায়।

তাই বলি এস ভাই, মদ খেয়ে কাজ নাই,
ভাই ভাই মিলে যাই, সাধুজন প্রায়।
দাও তুলে খেলা ভাঁটি, মদ ছেড়ে হও খাঁটি,
সবে মিলে কুতূহলে হরিগুণ গাই। ১১৯ অজ্ঞাত।

---

[ জাতিভেদ, দরিদ্র ও দুর্ভিক্ষ। ]

মল্লার—আড়াঠেকা।

সাধের ভারত-ভূমি ঢাকিল কি অন্ধকারে।
সবে অন্ধ মহামোহে, মত্ত হযে পরদ্রোহে;
নিজ হস্তে নিজ গৃহ, দুঃখানলে দগ্ধ করে।
কিবা মহৎ কিবা ক্ষুদ্র, কিবা ব্রাহ্মণ কিবা শূদ্র,
কিবা ধনী কি দরিদ্র, শত্রুভাব ঘরে ঘরে;
সবে বটে ভাই ভাই, কারো প্রতি স্নেহ নাই,
সঁপিয়াছে দুঃখিনীরে, জন্মভূমি-জননী রে।
এই দম্ভ-পাপে হায়, অনাহারে মৃতপ্রায়,
সহস্র ভারতযুবা ভিক্ষা করে দ্বারে দ্বারে,
কেহ চির পরবাসে, দুঃখের সাগরে ভাসে,
জীবনেতে জীবন্মৃত, অনাদরে অত্যাচারে!
পথিক বলে এই পাপে, পুড়িতেছে মনস্তাপে,
দুঃখিনী ভারতনারী ভাসিছে নয়নাসারে;
ভ্রূণ হত্যা ব্যভিচারে, গেল দেশ ছারেখারে,
পাপিষ্ঠ ভারতবাসী, দেখে'ও তা দেখে না রে। ১২০
আনন্দচন্দ্র মিত্র।

---

[ দারিদ্র্য। ]

বারোঁয়া—ঠুংরি।

মরি কিবা মূরত্তি ভীষণ ;
একি দৈত্য ক্রূর-দরশন।
পিঙ্গল নয়ন দুটি, ঘন দন্ত কটমটি ;
জ্বলিছে উদর-মাঝে ঘোর হুতাশন।
লোল জিহ্বা ক্রূর দেহ, কারো প্রতি নাহি স্নেহ ;
ভারতবাসীর করে শোণিত শোষণ।
সতীর সতীত্ব নাশে, মা হ'য়ে শিশুরে গ্রাসে ;
নাহি রুচি নাহি শুচি, এমনি দুর্জ্জন।
কভু ধরি উগ্র বেশ, দুর্ভিক্ষে নাশিছে দেশ ;
লক্ষ লক্ষ নারী নরে করিছে চর্ব্বণ।
দারিদ্র্যের অত্যাচারে, গেল দেশ ছারেখারে ;
লক্ষ্মীর ভাণ্ডার যেন দহে হুতাশন !
ভারতের নরনারী, আলস্য সকলে ছাড়ি ;
অসুরের অত্যাচার কর নিবারণ।
ছিন্ন কর মোহপাশ, ছাড় দাসত্বের আশ ;
চিরদুঃখী চিরদাস, বিধির লিখন।
যার গৃহে হাহাকার, গৃহ-সুখ কোথা তার ;
গৃহ-সুখ-লালসায় দেহ বিসর্জ্জন।
সাহস সামর্থ্য আর, পথিক বলে কর সার ;
ভবিতব্যে মন প্রাণ কর সমর্পণ। ১২১

আনন্দচন্দ্র মিত্র।

আলেয়া—ঠুংরি।

গভীর বিষাদে, বিষম প্রমাদে,
সোণার ভারত আঁধার হইল।
আহার বিহনে, মরিছে পরাণে,
দরিদ্র অনাথ মানব সকল।
বিকট বদন, করিয়ে ব্যাদান,
ভীষণ আকাল নিকটে আইল।
কাতর ক্ষুধায়, কাঁদিছে তনয়,
দেখিয়ে মায়ের হৃদয় ফাটিল।
ভাবনায় অবশ, দুঃখেতে নিরাশ,
করিছে হাহাকার হইয়ে আকুল।
সঞ্চিত সম্বল, সকলি ফুরাল,
নিবাতে দারুণ জঠর-অনল।
বল হে কি রূপে, সুখেতে ঘুমাবে,
দ্বারে যে ভিখারী জীবন ত্যজিল।
এ ঘোর বিপদে, কে পারে বাঁচা'তে
দয়ালু ঈশ্বর ভরসা কেবল। ১২২

ত্রৈলোক্যনাথ সান্যাল।

---

সুরট মল্লার—আড়া।

ক্ষুধায় জনম আমার, অন্ন নাই খে'তে ঘরে।
পরিবারগণ সবে, ক্ষুধায় ক্রন্দন করে।
প্রাণতুল্য পুত্রগণ, হ'য়ে ব্যাকুলিত মন,
বলে শীঘ্র খে'তে দাও, নতুবা যাই প্রাণে মরে॥

দুর্ভিক্ষ হ'লো প্রবল, আমার নাই অর্থবল,
কি রূপে বাঁচাব প্রাণ দেখিনে উপায় ;
হায় এই ছিল রে ভাগ্যে, জীবন যাবে দুর্ভিক্ষে,
ভাবিলে সেই ঘোর মৃত্যু, সতত নয়ন ঝরে।
আব কোন স্থান নাই, যথা গেলে অন্ন পাই,
বিপদ-কালেতে বন্ধু কেহ নাহি হয় ;
কোথা ও হে ধনীগণ, দরিদ্রে দিয়ে অশন,
রাখ ওষ্ঠাগত প্রাণ, মঙ্গল হইবে পরে ॥ ১২৩

রাজা মহিমারঞ্জন রায়।

## [ হিন্দুসমাজের দুরবস্থা ও দেশাচার বিষয়ক। ]

( কেন গো কালি লেংটা ফির—সুর। )

( আহা ) গেল রে ভারত রসাতলে।
কিছু বিচার নাইকো হিন্দুর দলে।
অনিযমের বাধ্য হ'য়ে সকল স্বেচ্ছাচারে চলে,
( এ পাপ ) সমাজের কেউ কর্ত্তা নাইকো।
সাধ্য কি কে কারে বলে,
জমিদার ধনীগণ আছে দুষ্ট লোকের করতলে।
( দেখ ) শ্রেষ্ঠ লোকের অন্নকষ্ট মতির হার বানরের গলে,
বিদ্যাশূন্য ভট্টাচার্য্য কতই আছে মোদের দলে।
( তারা ) সমাজের অগ্রগণ্য কতই কুকাজ তলে তলে।
রাসবিহারী কয় মাটি কাট আমি যাব তোমার তলে।
(তখন) ধরণী কয় কি রূপ কাটি গলিত তোমার নয়ন-জলে। ১২৪

রাসবিহারী মুখোপাধ্যায়।

বেহাগ—আড়া।

হও হে সদয় বিভো! কেন নিরদয়?
বঙ্গের দুর্গতি আর প্রাণে নাহি সয়॥
দুরাচার দেশাচারে, যায় দেশ ছারেখারে,
দেশীয়েরা কুসংস্কারে, আছে অন্ধপ্রায়—
ও বিভো জ্ঞানাঞ্জন! করি জ্ঞান বিতরণ,
কর এ দুঃখ ভঞ্জন, দেহ পদাশ্রয়,
নাথ দেহ পদাশ্রয়॥ ১২৫ হরিশ্চন্দ্র মিত্র।

---

আলেয়া—আড়া।

ও হে দীনদয়াময়, কি হইল হায় হায়,
ভেবে সমাজের দশা, দেখে প্রাণ যায় যায়।
কি কব দুঃখের কথা, কোথাও কৌলীন্য-প্রথা
দিতেছে অন্তরে ব্যথা, কত কামিনীর—
কোথাও বা কন্যাপণ, করে কত জ্বালাতন,
কোথা অকাল-মরণ বাল্যবিবাহ ঘটায়!!
স্মুধু নয় এক রোগ, কত দোষ করে ভোগ,
কিসে হবে সুসংযোগ, ভেবে নাহি পাই।
সমাজের পতি যাঁরা, মিছে অভিমানী তাঁরা,
থাকিতে নয়ন-তারা, আছে যেন অন্ধপ্রায়।
সবে স্বপ্রধান ভাবে, ভ্রমিতেছে নানা ভাবে,
কেহই একতা লাভে, নয় যত্নশীল—
নব্য প্রাচীনেতে দ্বন্দ্ব, এ বলে উহার মন্দ,
প্রকৃতি হিত-সম্বন্ধ, নাহি ভাবে এ কি দায়।

বল নাথ কবে কবে, হৃদলে একতা হবে,
যতনে করিবে সবে সমাজ-সোধন—
কুসংস্কার কদাচার, করি সবে পরিহার,
রবে কবে অনিবার, নিয়ত তব সেবায়। ১২৬

হরিশ্চন্দ্র মিত্র।

---

[ কুলীনকুমারীর খেদ। ]

( জ্বল জ্বল চিতা দ্বিগুণ দ্বিগুণ—সুর। )

অহং—একতালা।

১

হায় হায় হায়! খেদে প্রাণ যায়,
বলি কায় হায়! মনের দুঃখ।
কেন পোড়া প্রাণ নাহি বাহিরায়,
কেন এতক্ষণ ফাটে না বুক।

২

কেন পোড়া বিধি রমণী গড়িলি।
যদি গড়েছিলি কেন রে তায়,
পাপভরা এই বঙ্গে পাঠাইলি,
ছিল না কি স্থান আর ধরায়?

৩

যদি বা বঙ্গেতে পাঠইলি ধাতা,
কেন পাঠাইলি কুলীনঘরে?
কি আর তোমায় কব মুণ্ড মাথা।
কহিতে বদনে কথা না সরে।

৪

যটে সুদুর্লভ মানবজনম,
দ্বিজকুল-জন্ম দুর্লভ অতি,
কুলীন ব্রাহ্মণসম * * *
আছে কে কোথায় এ বসুমতী ?

৫

জন্ম-জন্মান্তরে পুঞ্জ পুঞ্জ পাপ
পুঞ্জ পুঞ্জ আছে দুষ্কৃতি যার।
পুঞ্জ পুঞ্জ যার কর্ম্মের বিপাক,
কুলীন-কুমারী-জনম তার।

৬

তার সম আর জনম-দুখিনী,
পাপিনী তাপিনী রমণীকুলে,
ধরে না ধরে না ধরে না মেদিনী,
বিধিও সৃজন করে না ভুলে! ১২৭

হরিশ্চন্দ্র মিত্র।

# তৃতীয় অধ্যায়।

## পৌরাণিক সঙ্গীত।

দক্ষযজ্ঞ, শিবের বিবাহ, আগমনী, শুম্ভ-নিশুম্ভ যুদ্ধ, ধ্রুব-প্রহ্লাদ-চরিত্র, হরিশ্চন্দ্র, নলোপাখ্যান, সাবিত্রী ও শকুন্তলোপাখ্যান, শ্রীমন্তসংবাদ, ব্রজবৃত্তান্ত ও অক্রূর সংবাদ।

[ নারদোক্তি। ]

বাহার—কাওয়ালী।

মা দাক্ষায়ণী শুন নিবেদন।
তব পিতা যজ্ঞ করে, হর-অপমান-তরে;
ত্রিলোকেরে নিমন্ত্রিল,
লোকনাথে নিমন্ত্রিতে করিল বারণ॥

১। যথাযোগ্য সম্ভাষণে সবে যজ্ঞে যায়;
অবজ্ঞা করিয়া পত্র দিল না মা তোমায়;
জনক সম্ভাবে ভাসে, আনন্দ উল্লাসে হাসে;
তব সহোদরা তারা! তারা তারাগণ॥

২। চন্দ্রচূড়-শিরে অর্দ্ধচন্দ্র শোভা পায়;
বিশদ শরদ-চন্দ্র পদনখে লুকায়;
চন্দ্রনাথে তুচ্ছ কোরে, গগণ-চন্দ্রে সমাদরে;
তব পিতা দক্ষ, বক্ষ করে বিদারণ॥ ১২৮

হরিনাথ মজুমদার।

ভৈরবী—একতালা।

তাই ভাবি গো মনে, বিনা নিমন্ত্রণে,
কেমন করে যজ্ঞে যাই বলো না।
তোমরা সবে যাবে, সমাদর পাবে,
আমি গেলে পিতা কথাও কবেন না॥
একে নারী আমি ভিখারীর ঘরণী,
বিধাতা করেছেন জনম-দুঃখিনী,
শিব-অপমানে হ'য়ে অপমানী,
শিব-নিন্দে আমার প্রাণে সবে না॥ * ১২৯

মদন মাষ্টার।

ললিত—ঝাঁপতাল।

কিবে চন্দ্র-মহিষীগণে, যোগেন্দ্র দরশনে,
গজেন্দ্র-গমনে চল রে।
অতুল রূপের প্রভা চরণ-সরোজ-শোভা,
অলি তাহে মধুলোভা, ধায় কুতূহলে রে॥
কিবা হৃদি-পুলকিত তারা, নিশানাথের মনোহরা,
তার মাঝে ভবদারা, শোভে তারা পরাৎপরা।
চাঁদেতে যেমন তারা, বেড়া পরে ধরাতলে রে॥ ১৩০

দাশরথী রায়।

* এই গীতটী কেহ কেহ মহেশচন্দ্র চক্রবর্ত্তীর রচিতও বলেন।

[ শিবোক্তি। ]

তাই ভাবি গো মনে—সুর। )

ভৈরবী—একতালা।

হবে কুলক্ষণ তথায় বিলক্ষণ।
সতি যেও না প্রজাপতির যজ্ঞে,
শিব অপমান, হবে যজ্ঞ-স্থান, শ্রবণে মর্ম্ম-বেদনে,
ওহে নারিবে জীবনে করিতে রক্ষে ॥

১। আমি শ্মশানবাসী, শ্মশান ভালবাসী,
দেবের যজ্ঞ-ভাগে নহি অভিলাষী;
ত্যজে সোণার কাশী, চিতাভস্মরাশি
মাখি, দিশি দিশি করি হে ভিক্ষে ॥

২। অসহ্য ঐশ্বর্য্য-মাৎসর্য্য-ব্যবহার,
মান অপমান সমান আমার;
যে যা বলে বলে হরি দিল ভার;
ঐ যোগে যোগী করে হে দীক্ষে ॥ ১৩১

হরিনাথ মজুমদার।

---

[ নন্দীর উক্তি। ]

মুলতান—কাওয়ালী।

তোরে যেতে দিব না মা শঙ্করী।
আমার মন সরে না, প্রাণ বুঝে না,
যেতে দিতে দক্ষ-পুরী।
তুই গেলে আর আস্‌বিনি,
ওগো হরের মন-মোহিনী;

মা বলে আর ডাক্‌বো কারে,
সেই ভেবে মরি। ১৩২ রাধানাথ মিত্র।

[ সতীর প্রতি শিব। ]
( তোমারি করুণায় নাথ—স্থর। )
ভৈরবী—আড়া।

যেও না যেও না সতি বারে বারে করি মানা,
ভাবনা-সাগরে শিবে তব শিবে ভাসাইও না।
পাঠাইতে দক্ষালয়ে, নাহি লয় এ হৃদয়ে,
ভয়ে যে কাঁপিছে অঙ্গ অমঙ্গলের এ সূচনা।
ভাই বন্ধু মাতা পিতে, কেউ নাই আর এ জগতে,
সাধনের ধন সতী জেনেও কি তা জান না।
সতী-মন্ত্রে ব্রহ্মচারী, ( আমি ) সতীরূপ ভুলিতে নারি,
সতীধ্যান সতীজ্ঞান, সতী যে পরম সাধনা,
কি শ্মশানে কি অরণ্যে, কি শয়নে কি স্বপনে,
সতীগতপ্রাণ শিব সতী বিনে বাঁচিবে না। ১৩৩
আনন্দচন্দ্র মিত্র।

[ সতীর উক্তি। ]
( যাবে কিহে দিন আমার—স্থর। )
মূলতান—আড়া।

যাই যজ্ঞ দেখিবারে জনক-ভবনে।
অনুমতি দেহ পতি মিনতি চরণে।
ভগ্নীগণ যজ্ঞ-আশে, গেছে সব সে আবাসে,
এখন আমি কৈলাসে, থাকি হে কেমনে?

যাইতে বাপের ঘরে, সদা সাধ এ অন্তরে ;—
দিনেশ দিনেক-তরে, আদেশ গমনে।
বিবাহের দিন থেকে, দেখি নাহি কভু মাকে ;
নিবেদি তাই তোমাকে, বিষাদিত মনে।
আর শুনিলাম নাথ, মহর্ষি নারদের মুখে,
আমার লাগিয়ে মাতা পাগলিনী প্রায়,
অনশনে দীনমনে ভূতলে পড়িয়া,
হা সতি ! হা সতি ! বলে করিছে রোদন।
আমার এ কোমল প্রাণ কাঁদিয়া উঠিছে
দেখিতে মায়েবে ;
তাই নাথ বারে বারে করি অনুরোধ,
দিবসেকতরে, আদেশ আমারে,
যাই পিতার সদন। ১৩৪ রাধানাথ মিত্র।

---

ঝিঁঝিট খেমটা।

বাবা সঙ্গে খেলে, মা নেবে কোলে,
আয় সবাই মিলে, ডাকি জয় মা ব'লে।
বাবা পাগল ভোলা, মা পাগ্‌লী মেয়ে,
কত রাঙ্গা মা, ওরে দেখ্‌রে চেয়ে,
ধেই ধেই ধেই, আয় ধেয়ে ধেয়ে,
মা পেয়েছি রে আমরা মায়ের ছেলে। ১৩৫
গিরিশচন্দ্র ঘোষ।

[ সতীর উক্তি। ]

বেহাগ—ধামাল।

কুবের ভূষণে কি কাজ রে আমার।
নিত্য ভিক্ষা ভবন বসন নাহি আসন যার॥
১। নিস্ব আমার বিশ্বনাথ ভস্ম মাখেন গায়;
আভরণ প্রয়োজন কি আছে রে আর॥
২। সবাই বলে সতীর পতি ক্ষেপা মহেশ্বর;
শ্মশানে মশানে ফিরে কেহ না মানে তাঁর॥
৩। হরি কহে সবিনয়ে সতীর ব্যবহার;
পতি কেবল সতীব গতি পতি অলঙ্কার। ১৩৬

হরিনাথ মজুমদার।

---

[ প্রসূতীর উক্তি। ]

ঝিঁঝিট—মধ্যমান।

সতী কেন যজ্ঞে এল না।
না দেখে ও বিধুবদন জীবন ধৈর্য্য ধরে না॥
১। জানি সতীর মতিগতি, বিনা পতি-অনুমতি,
কোথাও করে না গতি, বুঝি অনুমতি পেল না।
২। মম কন্যা যত তারা, যজ্ঞেতে এসেছে তারা;
তারা বিনা নয়নতারা, জলধারা ধরে না। ১৩৭

হরিনাথ মজুমদার।

---

[ সতীর উক্তি। ]

বেহাগ—খং।

জানি মা তোর দয়া মায়া, পিতার বিবেচনা।
ভিখারীর নারী বলে, মা গো নিমন্ত্রণ দিলে না॥

১। পিতা আমার যজ্ঞ করেন বার্ত্তা পেয়ে নারদমুখে ;
আপনি এসেছি যজ্ঞে মা গো দেখিতে তোমাকে ;
সম্ভাষণে দিয়ে পত্রী, আনলে যত স্নেহপাত্রী,
আমি কি মা তোর কথার পাত্রী, দুঃখীনী বলে হলেম না। ॥ ১৩৮
হরিনাথ মজুমদার।

বিভাস—আড়াঠেকা।

জননি ! আমি আর, আর গো, তোমার কোলে যাব না।
দুঃখিনী বলিয়ে যত কর স্নেহ সকলি জেনেছি জানাতে হবে না॥
আদরিণী মেয়ে ছিল মা যত, সকলি যজ্ঞে হলো নিমন্ত্রিত,
কি দোষের দোষী আমি মা এত,
কথার কথা এক বার আমায় বল্লে না ॥ ১৩৯ অজ্ঞাত।

পরজ—একতালা।

ভিখারীর নারী বলে তাচ্ছিল্য কল্লে মোরে,
পিতা আমায় কথার কথা বল্লে না।
আর যত ছিল মেয়ে, আনলে সব পত্র দিয়ে
আমি কি কথার পাত্রী হলেম না।
তাই বলি ও জননী, আমি যে হই দুঃখিনী,
দুঃখিনী বলে মান্য কল্লে না। ১৪০ মদন মষ্টার।

[ প্রসূতীর উক্তি। ]

টোরি—আড়াঠেকা।

আর অভিমান করিস্ নে মা, ক্ষমা দে গো ও শঙ্করী।
দুনয়নে বহে ধারা মা হ'য়ে কি সইতে পারি ॥

তুমি নও সামান্য কন্যা, ভবজায়া ত্রিলোকমান্যা,
আছি মা তোমারি জন্যে, পথ নিরীক্ষণ করি ॥ ১৪১

মদন মাষ্টার।

---

[ সতীর উক্তি। ]

ললিত-বিভাস—একতালা।

শ্রীচরণে স্থান দাও হে প্রাণ যায় প্রাণকান্ত।
পিতা দক্ষ, হ'য়ে রুক্ষ, দহে বক্ষ আজ নিতান্ত ॥
১। তব আজ্ঞে আজ অবজ্ঞে, আসি যজ্ঞে হ'ল মানান্ত।
ক্ষমা কর, হে শঙ্কর, সে পাপ হর, ত্রিপাপান্ত ॥
২। নিষেধিলে সদানন্দ, তাইতে আমি করি দ্বন্দ্ব,
বলিলাম তোমায় কত মন্দ, হ'য়ে ভ্রান্ত;
তার প্রতিফল, হল সফল, পতি-অযশ-গরল, একান্ত;
হ'য়ে নারী, সইতে নারি, পতিনিন্দা অবিশ্রান্ত। ১৪২

হরিনাথ মজুমদার।

---

[ প্রসূতীর উক্তি। ]

বিভাস—আড়াঠেকা।

কাঙ্গালিনী করে মোরে কোথা গো মা গেলি চলে।
দয়া কি না হ'ল প্রাণে দুঃখিনী জননী বলে।
হেন যদি ছিল মনে, কেন এলি এ ভবনে;
হেরি তোমা ধরাসনে, ভাসি যে মা আঁখি জলে।
আসি পাপ-যজ্ঞ-স্থানে, পতিনিন্দা শুনে কাণে,
নিজ প্রাণ অভিমানে, ত্যজিলে মা মায়াবলে।
স্বপনে দেখিনু যাহা, সকলি ঘটিল তাহা;—
সতী-দেহ তাই আহা, লুটা'তেছে ধরাতলে।

উঠ মা উঠ মা সতী প্রাণের নন্দিনী,
ত্যজ মান মানময়ী ধরি তব কর।
বারেকের তরে নয়ন মেলিয়ে,
মা বলিয়ে ডাক একবার।
কাতর অন্তরে ডাকে বারে বারে,
অভাগী জননী তোর ;—
জুড়াক তাপিত প্রাণ তোর কথা শুনে। ১৪৩

রাধানাথ মিত্র।

---

[ প্রসূতীর উক্তি। ]

যোগীয়া ভয়ারা—কাওয়ালী।

তোরা দেখ গো সতী কথা কয় না।
আমি কেঁদে কেঁদে হই সারা তবু সে যে চায় না।
আঁখি মেল, কথা কও,
তাপিত প্রাণ জুড়াও ;
আর দুঃখ সয় না।
নিতে এলে সদাশিব,
বল গো মা কি বলিব ;
মেয়ে হ'য়ে মাকে ফেলে,
কি করে মা গেলি চলে ;—
তোর এ ভাল দেখায় না। ১৪৪

রাধানাথ মিত্র।

---

[ শিবের উক্তি। ]

মুলতান—একতালা।

কই সে দুঃখিনী ধনী।
ভিখারী হরের ভিখারিণী।
কোথা সে যোগীর যোগ-ভঙ্গিনী।
নীল-নলিনী, ফণির মণি।
কই সে হরের নয়ন-তারা,
সে বিনা হ'য়েছি নয়নহারা;
কই সে কামিনী, বন-হরিণী,
পাগল শিবে পাগলিনী। ১৪৫

রাধানাথ মিত্র।

[ নন্দীর উক্তি। ]

( অয়ি সুখময়ী উষে—সুর। )

ললিত—আড়া।

ত্যজে মণি-মন্দির চতুর্দ্দোল রত্ন-আসন।
কি বিষাদে ও মা সতী করেছ আজ ধরায় শয়ন॥
১। কি দুঃখে হরিলে জীবন, ও মা তারা জগৎজীবন;
হর-হৃদে হর সর্ব্বক্ষণ; (তুমি) সর্ব্বজয়ের সর্ব্বস্ব ধন॥
২। যখন আসি যজ্ঞস্থলে,
ত্রিলোচন ভাসি ত্রি-লোচনের জলে,
ত্রিলোচনী ধর বলে, দিলেন ত্রিলোচন;
মাতৃহীন হ'য়ে এখন, কেমনে যাই শিবের সদন;
সুধা'লে দিক্-বসন হরি! (হরি) করিবে কি নিবেদন॥ ১৪৬

হরিনাথ মজুমদার।

আলাইয়া—আড়া।

কেন্দে কহে নন্দী কি বিপদ ঘটিল।
স্বর্ণময়ী মা আমার কেন রে বিবর্ণ হ'লো॥
লঙ্ঘি আসি শিব-আজ্ঞে, আসিয়া অশিব যজ্ঞে,
অকস্মাৎ কিমাশ্চর্য্য হেরি প্রাণ না হয় ধৈর্য্য,
হর-হৃদি করি ত্যাজ্য, শয্যা মায়ের ধরাতলে। ১৪৭

দাশরথী রায়।

ললিত বিভাস—আড়া।

এই দশা হলো ভাই নন্দী, মাকে এনে যজ্ঞস্থলে।
কার কাছে দাঁড়ব আমরা, কে খাওয়াবে ক্ষুধা পেলে॥
ভাই আমরা কি করিলাম, কেন দক্ষালয়ে এলাম,
স্নেহময়ী মা হারাইলাম, এই ছিল কি এই কপালে॥ ১৪৮

মদন মাষ্টার।

[ শিবের উক্তি। ]

ভৈরবী—আড়াঠেকা।

আজ একা কেন এলি নন্দী কৈলাশভুবনে।
কার কাছেতে রেখে এলি রে সেই ভিখারীর ধন তারা-ধনে॥
সুহৃদ কুরীত কি বিবরণ, স্বরূপে সব বল রে এখন,
অস্থির হ'তেছে যে মন, না দেখে সেই সতীধনে। ১৪৯

মদন মাষ্টার।

[ শিবের উক্তি। ]

বিভাস—মধ্যমান।

নন্দি! কি শুনালি রে সতী ছেড়ে গেল।
আমার এ পাষাণ প্রাণ কেন না বেরুলো॥

একে দক্ষ করে অপমান, সতী ত্যজিলেন আপনার প্রাণ,
আমার এ দেহেতে প্রাণ রৈল॥
আমার সর্ব্বস্বধন দক্ষের কন্তে, সেই নয়ন-তারা তারার জন্তে,
কি করিব কোথাই এখন যাই,—
আবার বুঝি কৈলাস ছেড়ে শ্মশানবাসী হ'তে হলো॥ ১৫০

মদন মাষ্টার।

বিভাস ঝিঁঝিট—ঝাঁপতাল।

সতী-শোকে পতিত-পাবন, পশুপতি পতিত ধরা।
সুন্দর রজত-গিরি ধরা লোটায় না যায় ধরা॥
১। জীবনতারা বিনা তারাপতি, হল রে আজ জীবনতারা,
অন্য ধ্বনি নাহি শুনি, ধ্বনি কেবল তারা তারা,
ত্রিনয়নের ত্রিনয়ন-তারায়, তারাকারা ধারা॥
২। ও রে, নিরানন্দে সদানন্দ, নন্দীকে বলেন ত্বরা,
কি বলিলি ও রে নন্দি, তারা কি হলেম হারা;
ভবের আপদ যায় রে দূরে, চিন্তা করি যে তারাপদ;
তারাপদ দক্ষযজ্ঞে দিলি নন্দি কি সংবাদ;
কোথা আপদ-ভঞ্জিনী হৃদি-রঞ্জিনী তারা। ১৫১

হরিনাথ মজুমদার।

পিলু—কাওয়ালী।

চলিল বীরভদ্র বীর দক্ষযজ্ঞ বিনাশনে।
সঙ্গেতে অদ্ভুত ভূত, ভূতনাথের আজ্ঞা পালনে॥
১। যজ্ঞকুণ্ড লণ্ড ভণ্ড, দেখিয়া প্রচণ্ড কাণ্ড,
ভূণ্ড কাঁপে পলায় দ্বিজগণে;

(ওরে) ভূতে ছাড়ে হুহুঙ্কার, চূর্ণ দক্ষ-অহংকার,
ছিন্নমুণ্ড কদাকার, ধরা আসনে॥
২। ভয়ঙ্কর গালবাদ্য, নিবারে কাহার সাধ্য,
দেবাবাধ্য শিবসৈন্যগণে;
(ওরে) তালে তালে নাচে তাল, বেতাল ধরিছে তাল,
উপস্থিত প্রলয়কাল দক্ষভবনে॥ ১৫২

হরিনাথ মজুমদার॥

---

[ শিবের উক্তি। ]

মুলতান—জলদ তেতালা।

মেছে আর কেন?
যদি ত্যজিলা আনন্দময়ী আনন্দকাননো!
বিনে সতী শশধরো, কৈলাসো ভূধরো,
হ'লো আঁধরো এখনো। ১।
যারো লাগি ভিক্ষা মাগি, সংসারী শঙ্করো যোগী,
শিব সর্ব্বস্ব সে ধনে, না হেরে ভবনে,
রবে কেমনে জীবনো? ২। ১৫৩

মনোমোহন বসু।

---

শিব ও সতীর মিলন।

[ কিন্নরের গান। ]

সাহানা—ধামাল।

কৈলাসো ভূধরোপরি, হায় আজ একি হেরি—
বিরাজিত হরগৌরী—কি যুগল মাধুরী!

রজতে কনকোকান্তি মিলিল আ মরি!
আধ অঙ্গে বিভূষিত, আধ চুয়া কস্তুরী!
একাঙ্গে ভুজঙ্গগণো, একাঙ্গে মণি কাঞ্চনো;
আধ বাঘাম্বরখানি আধ কৌম বসনো;
আধই জটা জুট, আধ শিরে কবরী!১।
সার্দ্ধনয়নে অঞ্জনো, মরি কি আঁখি রঞ্জনো!
ঢুলু ঢুলু ঢুলিতেছে, কিবা সার্দ্ধ লোচনো!
কপালে শশধরো, অনলো কোলে করি! ২। ১৫৩

মনোমোহন বসু।

---

ভৈরবী—একতালা।

(মরি) হরবামে হরি বসি।
হর তুখ হরে, রজত-শেখরে,
আলো করে যেন শরদশশী।

১। হর-গৌরী-মিলিত অঙ্গ কি সুন্দর,
আধ ধবল গিরি আধ শশধর;
আধ বেণী আধ জটা মনোহর,
আধ আঁখি জবা আধ যে সরসী।

২। দক্ষিণ শ্রবণে ধুতুরার ফুল,
বামকর্ণে স্বর্ণ-কুণ্ডল অতুল,
খগ-চঞ্চু নাসা আধ তিলফুল,
অধরে না ধরে মধুর হাঁসি।

৩। বলয়া কঙ্কন কর শোভা করে,
অক্ষমণিহারে, মুনি মনোহরে;

দ্বিভুজ সজ্জিত ত্রিশূল ডম্বুরে ;

অন্য ভুজদ্বয়ে চক্র করাল অসি ॥

চিতা। বাঘাম্বর-সনে নীলাম্বরী সাজে,

যুগল চরণে স্বর্ণ নূপুর বাজে,

হরিহররূপ হৃদয়-সরোজে ;

হরি দরশণ করে দিশি নিশি ॥ ১৫৫

—— হরিনাথ মজুমদার।

[ শিবের বিবাহ বিষয়ক। ]

সুরট—কাওয়ালী।

আয় রে বেতাল, সাজ তাল, বাঘছাল, হাড় মাল,

এনে দে রে উমাকান্তে।

আয় রে তোরা যাব ত্বরা করে গিরিবর-বাসে,

বরবেশে বরদারে আন্তে ॥

আর কালবিলম্ব কেন, কাল ভুজঙ্গ আন,

শুভ কাল হলো রে কালান্তে।

যাহার জন্যে তনু জরা, যনম-যন্ত্রণা হরা,

নারদ-বদনে পেলেম শুন্তে ॥

বিনে তারিণী, ভয়হারিণী, আছি যে দুঃখে দিবা রজনী,

পার না কি জান্তে ॥ ১৫৬ দাশরথী রায়।

সুরট—কাওলী।

আই আই পালাই কি বালাই, কাজ নাই এ জামাই,

দেখ মিছে একি রঙ্গ।

যত মেয়ের হাট পেয়ে, অন্নেয়ের মাথা খেয়ে,

আবার হয়েছে উলঙ্গ ॥

চল গো সজনী চল, নালা কেটে যেনে জল;
এন না বুড়াকে করি ব্যঙ্গ।
খেপা মহেশের যেও না পাশে, মরি ত্রাসে বুকে এসে,
পাছে খাবে লো ভুজঙ্গ।
এ বড় মর্ম্মের ব্যথা, এ বরেরে স্বর্ণলতা,
দিবে গিরি খেয়ে কি অপাঙ্গ॥
আহা মরি ছি ছি মেনে, এ বাদ সাধিল কেনে,
বিরোধে নারদে বুড় রঙ্গ।
সাধের উমার বর, খেপা হর দিগম্বর,
শিরে জটা উদর মোটা কি ঘোরঘটা ভূতের সঙ্গ॥ ১৫৭

দাশরথী রায়।

---

ঝিঁঝিট—খেমটা।

মুনি এলো বর, পরিধান বাঘাম্বর,
মাথা ভস্ম কলেবরে।
সাধের গিবিবর-নন্দিনী, ছি মা, এই বরে কেউ বরে।
রূপ দেখে নই মলেম হেসে, অস্থিমালা গলদেশে,
বর এসে কি বলদে বসে, দোষের সাগরে।
বুড়ার কপালে আগুন, কেবল মাত্র একটী গুণ,
মুখে রামগুণ গান করে॥ ১৫৮

দাশরথী রায়।

---

খাম্বাজ—যৎ।

তোরা কেউ ধর্ত্তে কুলো যাস্‌নে ওলো কুলবালা।
মহেশের ভূতের হাটে, এ সব ঠাটে সন্ধ্যা বেলা।

যে রূপ ধোরেছিস্ তোরা, চিত্ত উন্মত্ত করা,
চাঁদ যেন ধরায় ধরা, খোঁপায় ঘেরা বকুলমালা। ১৫৯

দাশরথী রায়।

---

ললিত ঝিঁঝিট—ঝাঁপতাল।

পঞ্চ বদনেতে একবারে দিতে বরমালা।
গিরিপুরে দশভুজা হন দুর্গে গিরিবালা।
দাঁড়া'লেন উমেশ সম্মুখে উর্দ্ধ কর করি,
রাকা চন্দ্র ঢাকা রূপধারিণী হরসুন্দরী,
নিরখি রূপ গগনে চঞ্চল চঞ্চলা॥
কিবে কাঞ্চন-কবরী আর, কমলাদি কুসুমহার
কমল করে করি বিমলবদনী বিমলা।
দশ কর-আভায় দশদিক্ অন্ধকার হরে,
প্রতি করনখরে কত শরদ-ইন্দু শোভা করে,
নখর হেরি চকোর সুধামানসে উতলা॥ ১৬০

দাশরথী রায়।

---

[ আগমনী। ]

( গৌরচন্দ্রী। )

গিরিবর! আর আমি পারিনে হে,
প্রবোধ দিতে উমারে।
উমা কেঁদে করে অভিমান, নাহি করে স্তন্য পান,
নাহি খায় ক্ষীর ননী সরে॥
অতি অবশেষ নিশি, গগনে উদয় শশী,
বলে উমা ধরে দে উহারে।

কাঁদিয়ে ফুলালে আঁখি, মলিন ও মুখ দেখি,
মায়ে ইহা সহিতে কি পারে॥
আয় আয় মা মা বলি, ধরিয়ে কর-অঙ্গুলি,
যেতে চায় না জানি কোথা রে।
আমি কহিলাম তায়, চাঁদ কিরে ধরা যায়,
ভূষণ ফেলিয়ে মোরে মারে॥
উঠে বসে গিরিবর, করি বহু সমাদর,
গৌরীরে লইয়া কোলে করে।
সানন্দে কহিছে হাসি, ধর মা এই লও শশী,
মুকুর লইয়া দিল করে॥
মুকুরে হেরিয়া মুখ, উপজিল মহাসুখ,
বিনিন্দিত কোটি শশধরে। * * *
শ্রীরাম প্রসাদে কয়, কত পুণ্যপুঞ্জচয়,
জগত জননী যার ঘরে।
কহিতে কহিতে কথা, সুনিদ্রিতা জগন্মাতা,
শোয়াইল পালঙ্ক উপরে। ১৬১

রামপ্রসাদ।

---

প্রসাদী সুর—একতালা।

আমার উমা সামান্যা মেয়ে নয়।
গিরি তোমারি কুমারী তা নয় তা নয়॥
স্বপ্নে যা দেখেছি গিরি, কহিতে মনে বাসি ভয়।
ওহে কার চতুর্ম্মুখ, কার পঞ্চমুখ, উমা তাঁদের মস্তকে রয়॥
রাজরাজেশ্বরী হ'য়ে হাস্য-বদনে কথা কয়।
ও কে গরুড়-বাহন কালো বরণ, যোড় হাতেতে করে বিনয়॥

প্রসাদ ভণে মুনিগণে, যোগ ধ্যানে যাঁরে না পায়।
তুমি গিরি ধন্য, হেন কন্যা, পেয়েছ কি পুণ্য উদয়॥ ১৬২

রামপ্রসাদ সেন।

মালশ্রী।

আজ শুভনিশি পোহাইল তোমার।
এই যে নন্দিনী আইল, বরণ করিয়া আন ঘরে।
মুখশশী দেখ আসি, দূরে যাবে দুঃখরাশি,
ও চাঁদ মুখের হাসি, সুধারাশি ক্ষরে,
শুনিয়া এ শুভ বাণী, এলো চুলে ধায় রাণী,
বসন না সম্বরে।
গদ গদ ভাবভরে, ঝর ঝর আঁখি ঝরে,
পাছে করি গিরিবরে, অমনি কাঁদে গলা ধরে॥
পুন কোলে বসাইয়া, চারু মুখ নিরখিয়া,
চুম্বে অরুণ-অধরে।
বলে জনক তোমার গিরি, পতি জনম-ভিখারী,
তোমাহেন সুকুমারী, দিলাম দিগম্বরে॥
যত সহচরীগণ, হ'য়ে আনন্দিত মন,
হেসে হেসে এসে ধরে করে।
কহে বৎসরেক ছিলে ভুলে, এত প্রেম কোথা থুলে,
কথা কহ মুখ তুলে, প্রাণ মরে মরে॥
কবি রামপ্রসাদ দাসে, মনে মনে কত হাসে,
ভাসে মহা আনন্দ-সাগরে।
জননীর আগমনে, উল্লাসিত জগজ্জনে,
দিবানিশি নাহি জানে আনন্দ পাশরে॥ ১৬৩

রামপ্রসাদ সেন।

পিলু বাহার—খং।

গিরি! এবার আমার উমা এলে, আর উমা পাঠাব না।
বলে বলবে লোকে মন্দ, কারো কথা শুনব না॥
যদি এসে মৃত্যুঞ্জয়, উমা নেবার কথা কয়।
এবার মায়ে ঝিয়ে করব ঝগড়া, জামাই বলে মনব না॥
দ্বিজ রামপ্রসাদ কয়, এ দুঃখ কি প্রাণে সয়।
শিব শ্মশানে মশানে ফিরে, ঘরের ভাবনা ভাবে না॥ ১৬৪

রামপ্রসাদ সেন।

---

খটভৈরবী—একতালা।

গিরি গৌরী আমার এসেছিল।
স্বপ্নে দেখা দিয়ে, চৈতন্য করিয়ে,
চৈতন্যরূপিনী কোথা লুকালো॥
কহিছে শিখরি কি করি অচল,
নাহি চলাচল হলাম হে অচল,
চঞ্চলার মত জীবন চঞ্চল,
অঞ্চলের নিধি পেয়ে হারালো॥
দেখা দিয়ে কেন এত মায়া তার,
মায়ের প্রতি মায়া নাই মহামায়ার,
আবার ভাবি গিরি কি দোষ অভয়ার,
পিতৃদোষে মেয়ে পাষাণী হলো॥ ১৬৫

দাশরথী রায়।

ললিত ঝিঁঝিট—ঝাঁপতাল।

কে হে গিরি কৈ সে আমার প্রাণের উমা নন্দিনী।
সঙ্গে, তব অঙ্গনে কে এলো রণরঙ্গিণী।
দ্বিভুজা বালিকা আমার উমা ইন্দুবদনী
কক্ষে লয়ে গজানন গমন গজগামিনী।
মা বলে মা ডাকে মুখে আধ আধ বাণী।
এ যে করি-অরিতে করি ভর, করে করিছে রিপু সংহার,
পদভরে টলে মহী মহিষনাশিনী॥
প্রবল প্রখরা মেয়ে তনু কাঁপে দরশনে,
জ্ঞান হয় ত্রিলোকধন্যা ত্রিলোকজননী॥ ১৬৬

দাশরথি রায়।

---

ললিত—একতালা।

ওগো নিদ্রাদেবি! কেন বঞ্চনা করিলে মোরে।
মিলাইয়ে উমা-ধনে পুন কেন নিলে হরে॥
যে অবধি তারা-হারা, মুদি না আর আঁখি-তারা,
দুনয়নে শতধারা, বহিছে সদাই—
আজি নিদ্রে এলে যদি, মিলাইলে হারা-নিধি,
শেষে সুখে হয়ে বাদী, কেন লুকাইলে তারে।
পুনঃ আমি মুদি আঁখি, শয়ন করিয়া থাকি,
উমা এনে মেলাও দেখি, হেরি সে চাঁদমুখ—
আমার সে স্বর্ণলতা, না বলিতে দুটো কথা,
দিয়ে আমার প্রাণে ব্যথা, নিলে তারে কোথাকারে। ১৬৭

হরিশ্চন্দ্র মিত্র।

খট্‌ভৈরবী—একতালা।

গিরি, কি সুধাও হে সমাচার ?
বল্‌তে সে স্বপন, না সরে বচন,
খেদে পোড়ে মন বহে অশ্রুধার।
নিশিতে যেমন, ভেবে উমাধন,
অনেক আয়াসে মুদেছি নয়ন,
অমনি স্বপনে করি দরশন,
শিয়রে বসিয়া যেন মা আমার।
বাছার নাই সে বরণ, নাই আভরণ,
হেমাঙ্গী হইয়াছে কালীর বরণ,
হেরে তার আকার, চিনে উঠা ভার,
সে উমা আমার, উমা নাই হে আর।
উমা বসিয়ে শিয়রে, কহিল কাতরে,
কত আর দয়া থাকিবে পাথরে,
ভিখারীর করে, সমর্পন করে,
কেন তত্ব ফিরে, লও না মা একবার। ১৬৮

হরিশ্চন্দ্র মিত্র।

—

[ গিরিরাজের উক্তি। ]

ঝিঁঝিট—খয়রা।

রাণী, এক দুই তিন, করে প্রতিদিন,
গণিতেছে দিন, উমা মার যা'বার।
সে যে দণ্ডে শতবার, করে ঘর বার,
কিছুতেই তার, শান্তি নাহি আর।

উঠিলে ভাস্কর, কহে জুড়ি কর,
আশু অস্তগত হও দিনকর,
আবার এলে বিভাবরী, কহে বিনয় করি,
পোহাও গো সর্ব্বরী, কেন থাক আর।
সে যে পুরোহিত পায়, প্রণমি সুধায়,
কন্‌ন্তে-মাস কবে, কও গো আমায়,
আইলে সে কন্‌ন্তে, প্রাণের সে কন্‌ন্তে,
উমা জগৎধন্তে আস্‌বে গো আমার।
যেয়ে শেফালিকা-পাশে, কাতরে জিজ্ঞাসে,
কত আর বিলম্ব কুসুম-বিকাশে,
ফুট্‌লে তোমার ফুল উমা মোর আসে।
নাশে গিরিপুরবাসীর মনের আঁধার।
দুবেলা কাঁদিয়ে আমারে জিজ্ঞাসে,
কবে যাবে উমায় আনিতে কৈলাসে,
যাব বল্লে, আমি আঁখি-নীরে ভাসে,
বলে মনে ধৈর্য্য মানে না যে আর। ১৬৯

হরিশ্চন্দ্র মিত্রি।

---

[ পুরবাসীগণের গীত। ]

আলিয়া—কাওয়ালী।

রাণী কর, কর, কর, মঙ্গলাচারণ।
হয়েছে শুভক্ষণ।
সহ গুহ গণপতি, পশুপতি, হৈমবতী,
গিরিরাজ্যে হ'ল অই আগমন;

বেরো গো বেরো গো কেন গৃহে আর।
দেখো সে কেমন শোভা তোমার প্রাণ-উমার
গিরিপুরে আজি গো চাঁদের বাজার,
কার শক্তি বর্ণে রূপ অভয়ার,
লহ গো বরণ করি, শঙ্কর আর শুভঙ্করী,
ডাক সব পুরনারী, করুক জয় উচ্চারণ।
দুঃখের নিশি হ'ল তোমার অবসান,
দ্বারেতে দাঁড়াল এসে ঈশানী সহ ঈশান,
হেরিয়ে জুড়াল তাপিত মন প্রাণ,
আনন্দে উথলে গলিয়ে পাষাণ।
অই শুন সব বাদ্যকরে, সুমঙ্গল বাদ্য করে,
মঙ্গলার মঙ্গল গান গাইছে গায়কগণ। ১৭০

হরিশ্চন্দ্র মিত্র।

[ রাণীর উক্তি। ]

মল্লার—মধ্যমান।

কই উমা কই আমার কই উমা কই।
উমা উমা করে করে আমাতে আর আমি নই।
শয়নে স্বপনে উমা, আলাপনে মনে উমা,
জপমালা হ'ল উমা, ভাবি না আর উমা বই।
ভেবে দুঃখিনী জননী, এল কি গণেশজননী,
সুদিন কি হ'ল এমনি, পেলাম কি আনন্দময়ী।
না করিয়া মিছে ছল, বল্ গো তোরা সত্য বল্,
মঙ্গলার সুমঙ্গল, আমার ত জপনা অই। ১৭১

হরিশ্চন্দ্র মিত্র।

মল্লার—মধ্যমান।

থাক থাক থাক নয়নধারা,
নয়ন ভরিয়ে একবার নিরখি নয়নতারা।
না হেরে যে উমাতারা, বহিছে শ্রাবণের ধারা,
এল সেই নয়নতারা, এখন ধারা এ কি ধারা।
নিরখিতে উমাধনে, বহুদিনের সাধ মনে,
হেরিতে সে চন্দ্রাননে বাধা দেও এ কেমন ধারা।
একে পলক বাধা চোকে, দেখতে দেয় না অনিমিখে,
তুমি তাতে হলে বাদী, হেরি বল কেমন ধারা। ১৭২

হরিশ্চন্দ্র মিত্র।

---

[ মেনকার উক্তি। ]

( বুঝা রে লক্ষণ কবিয়ে যতন—সুর। )

উমা, এলি কি গো মা, কৈলাস-চন্দ্রমা,
হর-মনোরমা, হলি কি উদয়।
মা বলে এক বার, আয় কোলে আমার,
তোরে না হেরে সংসার হেরি শূন্যময়॥
নেশ নীলাম্বর নিরখি যখন, চন্দ্রমার ছবি ভুবনমোহন,
মনে পড়ে আমার উমার বদন, কিরণময়।
তখন শত ধারে চক্ষে বারিধারা বয়॥
শয়নে স্বপনে উমা তোরে দিখি,
(আমার) সতীর প্রতিমা সদা হৃদে রাখি,
মহা যজ্ঞে নাহি উমারে নিরখি,

কাঁদিল—অ—অ—অ—প্রাণ।
সতী তুই মা প্রসূতীর সুখের নিলয়। ১৭৩

দীনেশচরণ বসু।

---

ললিত ঝিঁঝিট—ঝাঁপতাল।

বসিলেন মা হেমবরণী হেরম্বেরে লয়ে কোলে।
হেরি গণেশজননীরূপ রাণী ভাসে নয়নজলে॥
ব্রহ্মাদি বালক যার—সেই গিরিবালিকা শিবদারা,
পদতলে বাল ভানু বাল চন্দ্র বাল তারা।
ভানু জিনিয়ে তনু তনয় কোলে দোলে॥
আমি মনে ভাবি উমাকে দেখি,
কি উমা কুমারে দেখি, কোন রূপ সঁপিয়ে রাখি নয়ন যুগলে।
দাশরথী কহিছে রাণী তুই তুল্য দরশনে,
হের ব্রহ্ম-ময়ী রূপ ব্রহ্মরূপ গজাননে।
ব্রহ্মময়ীর কোলে ব্রহ্ম ডাকে মা বলে॥ ১৭৪

দাশরথী রায়।

---

ললিত ঝিঁঝিট—তাল ঝাঁপতাল।

বাঞ্ছা কিছু পূর্ণ তবে হয় হবমহিষি।
রয় যদি মা শত যুগ এ সুখ সপ্তমী নিশি॥
মনের মানসে তবে, ও মা সর্ব্বমঙ্গলে,
পূজি পদ বিল্বদলে, অর্ঘ জাহ্নবীর জলে,
মরি শেষে মোক্ষ পদ হ'য়ে অভিলাষী॥
এসো তিন দিনের কারণ, নহে খেদ নিবারণ,
আশু ল'য়ে যায় গো মা আশুতোষ আসি॥

তুমিতো আপন বশ নও জানি মা অভয়ে,
হরবাসে হরবশে হর কাল হরপ্রিয়ে,
শ্মশানেতে ল'য়ে যা'বেন শ্মশান-নিবাসী॥ ১৭৫

দাশরথী রায়।

---

[ আগমনী। ]

গহং—একতালা।

গা তোল গা তোল বাঁধ মা কুন্তল,
ঐ এলো পাষাণী তোর ঈশানী।
যুগল শিশু ল'যে কোলে, মা কই আমার বলে,
ডাক্‌ছে মা তোর শশধর-বদনী।
ত্রিভুবনে ধন্যে, ত্রিভুবনে অন্যে,
তোর মেয়ের তুলনা নাই গো রাণি।
আমরা ভাবিতাম ভবের প্রিয়ে, আজি শুনি তোর মেয়ে,
ঐ নাকি মা ভবেব ভয়হারিণী।
ধন্নি যে রত্ন উদবে, তোর মতন সংসারে,
বত্নগর্ব্ভা এমন নাই রমণী।
মা তোমার ঐ তারা, চন্দ্রচূড়-দারা, চন্দ্র-দর্পহরা চন্দ্রাননী।
এমন রূপ দেখি নাই কার, মনের অন্ধকার,
হরে মা তোর হর-মনোমোহিনী। ১৭৬

দাশরথী রায়।

---

ললিত—আড়াঠেকা।

আয় মা উমা আয় কেমন ক'রে ভুলেছিলি।
মা ব'লে কি মনে নাই মা, ঘর পেয়ে সব ভুলে গেলি॥

যখন তুই মা গিয়েছিলি, যাবার বেলা কি বলিলি,
কেঁদ না মা আস্‌বো ব'লে, অঞ্চলে নয়ন মুছালি।
তুই ও তো মা কেঁদে গেলি, কেমন করে গো ভুলিলি,
পাষাণের মেয়ে ব'লে নিজেও কি পাষাণী হ'লি?
বড় মনে আশা ছিল, উমা আমার বড় হ'ল,
সে আশার আশা ডুবে গেল এখন কতকাল পরে এলি। ১৭৭

কেদারনাথ চক্রবর্ত্তী।

---

ললিত বিভাস—আড়াঠেকা।

একবার উঠ মা গৌরি!
পূর্ব্বদিক প্রকাশ হল পোহা'লো শর্ব্বরী।
উঠ আমার প্রাণ-কুমারি, ডাক্‌ছে তোমার সহচরী,
মঙ্গল আরতি করি, বিধুবদন হেরি। ১৭৮

হরিমোহন চট্টোপাধ্যায়।

---

আলাইয়া—আড়া।

উমা আমার কেমন ছিলে হরেরি ঘরে,
শুনেছি ঈশান নাকি শ্মশানেতে বাস করে।
পরে সদা বাঘাম্বর, ভস্মমাখা কলেবর,
অহি সদা শিরোপর, থাক গৌরি কেমন করে।
সত্য কি মা অন্ন বিনা, উপবাসী থাক উমা,
দিনান্তে অন্ন জোটে না, জামাই তাই কি ভিক্ষা করে।
গঙ্গানামে সতা নাকি, সতত মস্তকে রাখি,
শুনেছি পিনাকী নাকি, অধিক যতন করে।

রাজার নন্দিনী তুমি, কেন ক্লেশ সহ শুনি,
শুন গো ঈশাণী বাণী, আর না পাঠাব তোরে। ১৭৯

অম্বিকাচরণ গুপ্ত।

---

আগমনী—আড়াঠেকা।

যাও যাও গিরি, আনিতে গৌরী, উমা বড় দুঃখে রয়েছে।
দেখেছি স্বপন, নারদবচন, উমা মা মা ব'লে কেঁদেছে॥
ভাঙ্গড় ভিখারী জামাই তোমার,সোণার ভ্রমরী গৌরী আমার,
উমার যত বসন ভূষণ,বেটা তাও বেচে ভাঙ্গ খেয়েছে। ১৮০

অজ্ঞাত।

---

[ আগমনী। ]

ভৈরবী—পোস্তা।

আমার দুঃখ পাশরা নয়ন-তারা
আয় মা একবার করি কোলে।
অভাগিনী জননীরে, ডাক্‌মা একবার মা মা ব'লে।
কতদিন না দেখি তোমায়, ছিলাম আমি মৃতপ্রায়,
জীবনের জীবন তুই,আমার জীবন দিলি এতকালে॥ ১৮১

অজ্ঞাত।

---

কাফি—যৎ।

কি শুনালে গিরিবর উমা কি ভবনে এলো।
ভবেরি ভবানী আমার ভবন করিল আলো।
উমা শশী না হেরিয়ে, ছিল নয়ন অন্ধ হ'য়ে,
এবে নয়ন-তারা নিরখিয়ে, আঁখি মম জুড়াইল। ১৮২

দাশরথী রায়।

আলেয়া—একতালা।

তুই কি এলি মা গৌরী।
আয় মা তোরে কোলে করি।
হৃদয়ে রাখিয়ে বারেক, তাপিত প্রাণ শীতল করি॥
কোন্ ঘাটে ধুয়েছি মুখ, হেরিলাম আজ চাঁদ মুখ,
যার লাগি পঞ্চমুখ, জপে সব পরিহরি।
পূর্ণ হ'লো মঙ্গলাচার, মঙ্গলময় আমার বাছার,
আগমনে যায় দুরাচার, পুলকিত গিরিপুরি॥ ১৮৩

কৈলাসনাথ মুখোপাধ্যায়।

---

আলেয়া—আড়া।

এস মা, এস মা, ও মা হর মনোমোহিনী।
সংবৎসর আশাপথ চেয়ে আছি গো জননি॥
চিরদিন পরাধীন, আমরা বাঙ্গালী দীন,
সুখ আশা তিনটী দিন, পুরা'লো সুখদায়িনি।
বঙ্গহৃদি উজলিয়া, দশদিশি প্রকাশিয়া,
বরাভয় প্রদানিয়া, তোষ শিব বিলাসিনি।
ষড়ানন গজাননে, বাণী কমলার সনে,
বলবুদ্ধি বিদ্যাধনে, আন শুভ বিধায়িনি।
রোগ শোক দূর কর, যাতনা সন্ত্রাস হর,
অকাল মরকে তর, ও গো বিপদনাশিনি।
অধীন জীবন-ক্লেশ, দুর্দ্দশার তীব্র শেষ,
সকলি কর নিঃশেষ, অমঙ্গল সংহারিণি।
আলস্য জড়তা নাশ, বাড়াও উৎসাহ আশ,
সংসার সমরে শক্তি, দেও শক্তি স্বরূপিনি।

পাপতাপ নাশ কর, কু-ইচ্ছা দুর্ম্মতি হর,
মনোবাঞ্ছা পূর্ণ কর, মুক্তি-মোক্ষ-প্রদায়িনি ॥ ১৮৪

রাখালদাস নাগচৌধুরী।

---

[ বিজয়া। ]

বেহাগ—একতালা।

তুমি গো রজনী।
জগৎ-যন্ত্রণা-হারিণী, ত্রিতাপ-বারিণী,
প্রভাতা হইও না ধরি পায়।
প্রভাতা হইলে প্রাণের উমায় দিতে হয় বিদায়।
কত ক্লেশ প্রাণ সইল, তবে উমায় আনে শৈল,
কেমনে বল না শৈল, বিদায় দিব শৈলজায়।
তারা আমার নয়ন-তারা, সে তারারে হ'লে হারা,
হব যে জীবন-হারা, ঘটিবে বিষম দায়। ১৮৫

কৃষ্ণধন বিদ্যাপতি।

---

ভৈরবী—একতালা।

কে নাম দিল ত্রিগুণধারিণী।
কে নাম রেখেছে নিস্তারিণী ॥
বল, মা হতে প্রাণ উমা, কার কাছে এত মা,
হয়েছ আদরিণী।
আমি সাধের উমা নাম রেখেছিলাম,
উমা গো আমি আজি তো শুনিলাম,
সবে নাকি রেখেছে তোর নাম ভবের ভয়নাশিনী।

সুখের তরে তোরে হরে সঁপিলাম,
দুঃখে দুঃখে কাল হয় অবিরাম,
কে দিয়াছে মা তোর দুঃখ-হরা নাম ?
আমি তো জানি দুঃখিনী।
সদানন্দের ঘরে অন্ন শূন্য সদা,
কে তোমার নামটী রেখেছে অন্নদা,
দাশরথী দ্বিজ কাঁপে ভয়ে সদা,
কে নাম দিল ভব ভয়-হারিণী ? ১৮৬ দাশরথী রায়।

---

[ উমার উক্তি। ]

সুরট—আড়াঠেকা।

কাঁদে গো পরাণ আজি, তোমা সবে ছাড়িতে।
বিধি জানে কবে পাব, তোমা সবে হেরিতে॥
প্রাণে প্রাণে মিলা'য়ে, খেলিতাম ধূলা ল'য়ে,
খেলিত নয়নে সুখ, মুখভরা হাসিতে॥
কত কি যে মনে হয়, মনেই তা পায় লয়,
বলি বলি করি, কই পারি না যে বলিতে।
কর দু'টী ধ'রে কই, ভুল না আমারে সই,
এবে গো বিদায় হই, পতি সনে যাইতে॥ ১৮৭

রাজকৃষ্ণ রায়।

---

[ বিজয়া-সঙ্গীত। ]

ললিত।

ওহে প্রাণনাথ গিরিবর হে, ভয়ে তনু কাঁপি'ছে আমার।
কি শুনি দারুণ কথা, দিবসে আঁধার॥

বিছায়ে বাঘের ছাল, দ্বারে বসে মহাকাল,
বেরোও গণেশ-মাতা, ডাকে বার বার।
তব দেহ হে পাষাণ, এ দেহে পাষাণ প্রাণ,
এই হেতু এতক্ষণ, না হল বিদায়॥
তনয়া পরের ধন, বুঝিয়া না বুঝে মন,
হায় হায় একি বিড়ম্বনা বিধাতার।
প্রসাদের এই বাণী, হিমগিরি-রাজ-রাণী,
প্রভাতে চকোরী যেমন, নিরাশা সুধার॥ ১৮৮

রামপ্রসাদ সেন।

---

আলেয়া—আড়খেমটা।

আমার ঐ ভয় মনে, বিজয়া-দশমী-দিনে
অকূলে ভাসাইয়ে যাবে শিবে শিব-ভবনে।
নবমীর নিশি হ'লে অবসান,
অন্ধকার করে হবে অন্তর্দ্ধান,
করিবেন দুর্গে স্বস্থানে প্রস্থান নিজ পরিবার সনে।
তাই করি প্রার্থনা করি যোড় হাত,
যেন এ যামিনী আর না হয় প্রভাত,
আর যেন উদয় হয় না দিননাথ, এই ভিক্ষে চরণে॥ ১৮৯

দুর্গাপ্রসন্ন চৌধুরী।

---

[ বিজয়া-দশমী। ]

ললিত-বিভাস—আড়াঠেকা।

যেয়ো না, রজনী! আজি লয়ে তারাদলে!
গেলে তুমি, দয়াময়ি, এ পরাণ যাবে!

উদিলে নির্দ্দয় রবি উদয়-অচলে,
নয়নের মণি মোর নয়ন হারাবে।
বারমাস তিতি, সতি! নিত্য অশ্রুজলে,
পেয়েছি উমায় আমি! কি সান্ত্বনা ভাবে—
তিনটী দিনেতে, কহ লো তারা-কুন্তলে,
এ দীর্ঘ বিরহ-জ্বালা এমন জুড়াবে?
তিন দিন স্বর্ণ-দীপ জ্বলিতেছে ঘরে
দূর করি অন্ধকার; শুনিতেছে বাণী—
মিষ্টতম এ সৃষ্টিতে এ কর্ণ কুহরে?
দ্বিগুণ আঁধার ঘর হবে, আমি জানি,
নিবাও এ দীপ যদি—কহিলা কাতরে
নবমীর নিশা-শেষে গিরিশের রাণী। ১৯০

কবিবর মধুসূদন দত্ত।

---

আলেয়া—আড়াঠেকা।

শুন গো রজনি; করি মিনতি তোমারে।
অচলা হও আজকার তরে, অচলারে দয়া করে॥
১। সাধে কি নিষেধে দাসী, তুমি অস্তে গেলে নিশি;
অস্তে যাবে উমা-শশী; হিমালয় আঁধার করে॥
২। কি বল্‌ব তোমায় যামিনী, তুমি ত অন্তর্যামিনী;
অন্তরের ব্যথা আপনি, সকলি জান অন্তরে॥ ১৯১

হরিনাথ মজুমদার।

---

অহং—একতালা।

একবার জাগ মা, কুলকুণ্ডলিনি,
শম্ভু-হৃদয়-বাসিনী।
আমি ডাকি অবিরত, মা বলি নিদ্রিত,
শঙ্কর সহিত, শঙ্কর-মোহিনী॥
১। দেখ, তারা সনে শশী, অস্তে গেল নিশি,
পোহাইল তারা ত্রিনয়নী।
পূজার সময় হ'ল ; উঠ শিবে।
শিব-মন্মোহিনী, শিবপূজা কর শিব-সীমন্তিনি।
২। দিনে দিন গত, সে দিন আগত ;
হল কাল গত, শুন হরির রাণী ;
কিসে চেতন পাব মা ; মায়া-নিদ্রাতে সদা অচৈতন্য
তুমি চৈতন্য না হলে চৈতন্য-রূপিণি॥ ১৯২
হরিনাথ মজুমদার।

বিভাস ঝিঁঝিট অং—ঝাঁপতাল।

এস কোলে করি উমা, বল মা বিধুবদনে।
তোমার মারে মা বলে মা, কে আছে তোমা বিনে॥
১। দুঃখিনী জননী ব'ধে, ঈশানী যাবে কেমনে।
তুমি আমার নয়নতারা, তোরে বিদায় দিয়ে তারা,
তারা-হারা নয়নে রব কেমনে ভবনে॥
২। ও মা তিন দিনের তরে আসিয়া,
নিবান আগুণ জেলে দিয়া,
নিদয় হ'য়ে বিদায় দিতে বল গো কি কারণে।

প্রাণান্তে নয়নপ্রান্তে যেতে দিব না তোমা ধনে,
সাগর সিঞ্চন নিধি, ভাগ্যেতে মিলান বিধি,
নিজ দোষে হারাই যদি, পাব না জীবনে ॥ ১৯৩

হরিনাথ মজুমদার।

---

ললিত বিভাস—একতালা।

আমার উমা যায় কৈলাসে, হিমালয় করি শূন্য।
নয়নতারা হলেম হারা, নয়নতারা তারা ভিন্ন।
জয়া দে গো মুক্তকেশীর কেশ করে পরিচ্ছন্ন।
পুরবাসী দে গো আসি, মায়ের সিঁথায় সিঁদূর চিহ্ন।
তিন দিন না গত হ'তে, হর এসেছেন নিতে,
উমা ধনে বিদায় দিতে, হৃদয় হয় বিদীর্ণ।
দিনে আঁধার হ'ল আমার, স্বর্ণ পুরী হেরি শূন্য।
হরি বলে মা আমায়, দে গো বিদায় যাব তূর্ণ ॥ ১৯৪

হরিনাথ মজুমদার।

---

[ শুম্ভ-নিশুম্ভ যুদ্ধ। ]

আড়াখেমটা।

ওহে মন্ত্রীবর অঙ্গ জর জর,
কেমনে সহিব তাই বল না।
সামান্যা এক কন্যা, ত্রিভুবন মান্যা,
দৈত্যগণে সব করিছে তাড়না ॥
কত সব বল এত অত্যাচার,
দৈত্যদল সব হ'তেছে ছারখার,

দেখিব সে বামা কেমন প্রকার,
সহে না আর প্রাণে এ সব যাতনা ॥ ১৯৫

অজ্ঞাত।

---

[ নিশুম্ভের প্রতি শুম্ভ। ]

রাগ-ভৈরবী—আড়খেম্‌টা।

'বল্‌ব কি, ও রে ভাই! তুই আমার জীবন ধন।
কোন্ প্রাণে তোমা ধনে, সেই কালে কর্‌বো সমর্পণ ॥
কোথা হ'তে এল নারী, কিছু না বুঝিতে পারি,
অনুগত হ'য়ে তাবি, মন হ'লো উচাটন।
ছিল যত মম গর্ব্ব, সকলি হইল খর্ব্ব,
সেনাপতি-আদি সর্ব্ব, নারী করিছে নিধন ॥' ১৯৬

অজ্ঞাত।

---

[ নিশুম্ভের উক্তি। ]

জয়জয়ন্তী—ঝাঁপতাল।

'কোথা থেকে এলো বামা সেই দনুজদলনী।
হবে বুঝি হররমা ত্রিভুবন-মোহকারিণী ॥
হেন সাধ্য আছে কার, লীলা বুঝিবে তাঁহার,
অসুরদিগের অত্যাচার, দেখে এলো সে আপনি।
সে অতি কঠিন বামা, কি দিব তাঁহার উপমা,
চতুর্ভুজা হয়ে শ্যামা, সদা থাকে উলঙ্গিনী।' ১৯৭

অজ্ঞাত।

---

খাম্বাজ—খং।

কে সমরে শবোপরে নবঘনবরণী।
রূপ নিরখি নিন্দিত যেন নীল নলিনী॥
প্রভাতে ভানুর আভা, কিরণ চরণ শোভা,
রণ শোভা করিছে ঐ রণরঙ্গিনী।
দ্বিজ দাশরথী কয়, সামান্যা প্রকৃতি নয়,
করে ধরে নরশির হর ঘরণী॥ ১৯৮ দাশরথী রায়।

সিন্ধু—কাওয়ালী।

রঙ্গে করিছে রণ, কে রমণী হে রাজন,
তোমারে নিদয় বামা কি জন্যে।
এলোকেশী, করে অসি, ষোড়শী কুলকন্যা॥
বিবাদ ঘটিল কেনে, কি বাদ বামার সনে,
করেছে নিদয়া মেয়ে, সারিলে প্রাণে॥
চল হে রাজন চল, প্রাণ ভয়ে প্রাণাকুল,
অকূল সাগরে কুল আর দেখিনে।
ধরি চরণে করি মিনতি, যদি হে দানবপতি,
দাশরথী গতি পায় অতি যতনে॥ ১৯৯
দাশরথী রায়।

জয়জয়ন্তী—খং।

ওরে শুম্ভ সেনাপতি রণে ভঙ্গ দিও না।
বধে যদি ব্রহ্মময়ী ভবে জন্ম হবে না॥

অদ্য কি শত বৎসরে, যাবে প্রাণ রবে না রে,
প্রাণ ভয়ে হাতে পেয়ে পরমার্থ হারাইও না ॥ ২০০

দাশরথী রয়।

[ ধ্রুব ও প্রহ্লাদ চরিত্র। ]

( ধ্রুবের উক্তি। )

যোগীয়া—কাওয়ালী।

বনে যাই আমি মন দুঃখে।
দারুণ বিমাতাব কথা শেল হয়ে বিঁধেছে বুকে।
আশীর্ব্বাদ কর আমাবে কৃষ্ণ যদি কৃপা করে,
পুনঃ ফিরে আস্‌ব তবে কুটীরে।
নিদয় হলে কৃষ্ণধনে, প্রাণ ত্যজিব বিষপানে,
নতুবা মর্‌বো আগুনে বিদায় হই তোমারে রেখে ॥ ২০১

মদন মাষ্টার।

[ স্নুনীতির প্রতি ধ্রুবের উক্তি। ]

ললিত—আড়া।

বিদায় হলেম গো জননি, মা রলে কি নিদ্রাগত ?
এত সাধের ধ্রুব তোমার, বিদায় হয় মা জন্মের মত।
পদ্মপলাশ অন্বেষণে, মা আমি চলিলাম বনে,
যদি হয় মা দরশন—তবে হব সমাগত।
বিমাতার বাক্য শুনে—দগ্ধ হয় মা কলেবরে,
কি দোষ দিব মহারাজারে অদৃষ্টেরি ফল যত ॥ ২০২

অজ্ঞাত।

[ সুনীতির উক্তি। ]

খাম্বাজ—পোস্তা।

কোথা আছ হে কৃষ্ণ এত কষ্ট সইতে নারি ॥
পার কর দুঃখিনীরে, দুঃখ-নীরে দিয়ে অভয় চরণ-তরী
বনে দিলেন স্বামী, নিরাশ্রয়ে আছি আমি,
রক্ষ ভুবনের স্বামী, ভবের ধন ভূভার-হারী ॥
শুনেছি নাম দীনবন্ধু, কৃপাময় কৃপাসিন্ধু,
দাও হে চরণারবিন্দ, পতিত পাবন হরি ॥ ২০৩

দাশরথী রায়।

---

[ সুনীতির উক্তি। ]

ঝিঁঝিট—ঠেকা।

ধ্রুব লাগি কান্দিয়ে আকুল।
বলে এ দুঃখ-সাগরে কে আর কুলাবে কুল ॥
শুনিয়াছি রামায়ণে, কৈকেয়ী দিল রামকে বনে,
সুরুচি মোর পুত্র ধনে, প্রতি হলো প্রতিকূল ॥
নৃপতির পত্নী হয়ে, আছি বনবাসী হয়ে,
ধ্রুব রে তোর মুখ চেয়ে, বুঝি হারাইলাম মূল ॥ ২০৪

দাশরথী রায়।

---

ললিত—একতালা।

ভরসা তোমার নাথ!—ভরসা তোমার!
তোমা বিনে দীনহীনের, বল কেবা আছে আর?
অধম পাতকী বলে, তোমা বই কে লবে কোলে,
পাপাত্মার আর্ত্তনাদে, দয়া হবে আর কার?

তনয়ের নয়ন-জল, পিতা বই কে মুছায় বল ?
কে আর করে শীতল, তাপিত প্রাণ তাহার ?
সাক্ষাৎ পাপের অংশে, জন্মেছি হে দৈত্যবংশে,
আপনি আপন ধ্বংসে, করিতেছি পাপাচার !
অজ্ঞান অবোধ ছেলে, পিতৃ-আজ্ঞা অবহেলে,
পিতে তারে, তার তরে, করে কি হে পরিহার ?
ক্ষমার আধার তুমি, নানা পাপে পাপী আমি,
তাই কি হে বিশ্বস্বামী, করিবে না দীনে পার ?
কেহ কল্পতরু-কাছে, কাতরে যদি হে যাচে,
পাপী দেখি, করে না কি, সে বাসনা পূর্ণ তার ?
নিজগুণে দয়াময় ! দেহ দাসে পদাশ্রয়,
এস ওহে মনোময়, মনোমন্দিরে আমার—
মুদিয়ে যুগল আঁখি, যদি তোমায় হৃদে রাখি,
যায় প্রাণ, যাক্ তায়, মমতা কি আছে আর ? ২০৫

হরিশ্চন্দ্র মিত্র।

---

ললিত—একতালা।

আজি কি সুদিন মম—আজি কিবা শুভক্ষণ।
হরি-প্রেমামৃত-লোভে করিব গরল ভক্ষণ ॥
হরি বোলে বিষপানে, যদি আমি মরি প্রাণে,
এর সম ভাগ্য মম, হবে কি আরো কখন ?
অনুক্ষণ পাপে তাপে, জ্বলিতেছি অনুতাপে,
তাহে হলাহল তাপে, যদি আরো অঙ্গ তাপে—

আছে কি সন্তাপ তায়? না হলে সন্তপ্ত-কায়
কে কবে জানিতে পায়, ছায়া সুখদ কেমন?
যদি হরি পদ ধ্যান, যদি হরি-গুণ-গান,
যদি হরিনামামৃত, পান করে থাকে মন—
তবে আর হলাহল, আমায় কি করিবে বল?
সর্প-বিষে, মরে কি সে, সুধাপায়ী যেই জন? ২০৬

হরিশ্চন্দ্র মিত্র।

---

[ প্রহ্লাদের মাতা কয়াধুর সখীদ্বয়ের গান। ]

খট্—একতালা।

তিলেক দাঁড়া ঘাতুকগণ!
বিনয় কবি, করে ধরি,
এক বার দেখা বাছার চাঁদবদন!
জানিস্ তো রে কত আদরের প্রহ্লাদ,
তার এই দশা এ কি পরমাদ!
কেন, না পূরিতে সাধ, সাধে সাধিস্ বাদ
অপরাধ বাছার হোল কি এমন?
রাণী, যারে কোলে করে, বিধু পায় করে,
কেন তায় বেঁধেছিস্ করে করে করে?
বাছা, হেন কি দোষ করে, ক রে তাই ক রে,
আগে ত্বরা খুলে দে রে, হাত পার বন্ধন।
শুনে কুমারের দুঃখের সমাচার,
[illegible] দেহে প্রাণ নাই রে আর,

হয়ে, উন্মাদিনী প্রায়, এসেছেন হেথায়,
একবার দেখা তায় তার হৃদয়ের রতন। ২০৭

হরিশ্চন্দ্র মিত্র।

---

[ মাতার প্রতি প্রহ্লাদ। ]

বিভাস—একতালা।

মা গো, কেন কর ভয়।
অভয়-চরণ, যে লয় শরণ,
ভয় তারে করে ভয়।
হরিবারে প্রাণ বিষের কি শক্তি?
হরিপদে যদি থাকে মম ভক্তি,
দিনে দয়া তাঁর, হোলে এক বার,
বিষ হবে সুধা সম।
মা তোমার জঠরে, বিষম কঠোরে
যে সময় মম উৎপাদন,
যখন, শক্তি প্রার্থনার, ছিল না আমার,
রক্ষিলেন আমায় কে তখন?
না ডাকিতে যেই নিজ গুণে রক্ষে,
সদা যে সদয় স্বদাসের পক্ষে,
কাতর বচন, শুনে সে এখন,
দিবে না কি পদাশ্রয়?
পঞ্চভূত দিয়ে, যতনে গড়িয়ে
মনোহর এই কলেবর।

(যিনি) হয়ে কৃপাবান, দিলেন প্রাণদান,
যিনি এই জীবিতেশ্বর,
তাঁর ভজনায়, যদি প্রাণ যায়
শ্লাঘ্য গণি মনে, ক্ষোভ কিবা তায়,
আরাধিয়ে হরি, যদি প্রাণে মরি,
করিব শমনে জয়। ২০৮ হরিশ্চন্দ্র মিত্র।

---

[ গরল পান করিয়া প্রহ্লাদ দৈত্যগণের প্রতি। ]

ভৈরবী—জলদ তেতালা।

কি অমিয়ে আমায় দিয়েছিস্, ওরে দৈত্যগণ!
কোরে পান, জুড়ালো প্রাণ, আছে কি পেয় এমন।
নিয়ে বিষপূর্ণ পাত্র, হরিনাম স্মরিবামাত্র,
হলাহল সুধার বল, করিল রে বিতরণ।
হরি কেমন দয়াময়, পেলি ত তার পরিচয়,
গরল অমিয়া হয়, নামের মহিমা এমন।
সর্ব্বশক্তিমান্ হরি, তোরা তাঁরে ভাবিস্ অরি,
এ কি ভ্রান্তি মরি মরি! ভাল হরির বিড়ম্বন।
বাহুবলে হ'য়ে বলী, গণিস্ নে তায় তুচ্ছ বলি,
দেখ্ রে বারেক হরি বলি, জুড়াবে তাপিত জীবন। ২০৯
হরিশ্চন্দ্র মিত্র।

---

ভৈরবী—কেয়তা।

নাহি চাই রাজ্য, ধন, জন,
ও হে ভক্তের জীবন।

দেহি এই বর, ওহে পীতাম্বর!
যেন নিরন্তর ভাবি শ্রীচরণ হে।
নাহি চাহি ইন্দ্রপদ ব্রহ্মপদ,
কি ছার মিছার ধন রাজ্যপদ,
শিবের সম্পদ, তব যেই পদ,
দেহি দাসে সেই পদ কোকনদ—
মম এই আকিঞ্চন হে।
ভাগ্যগুণে যেই চিন্তামণি পায়,
সে কি নাথ, আর তুচ্ছ কাচ চায়?
তুমি বিভো, হও সুপ্রসন্ন যায়,
সে কি ভুলে আর বৈভব-মায়ায়?
তুমিই সাধনের ধন হে।
সাযুজ্য, সালোক্য জীবন্মুক্তি আর,
কিছুতেই নাই বাসনা আমার,
ও হে বিশ্বাধার! শ্রীপদে তোমার,
থাকে যেন দৃঢ় ভক্তি অনিবার,
দাসের এই নিবেদন হে। ২১০

হরিশ্চন্দ্র মিত্র।

---

সিন্ধু ভৈরবী—খং।

কোথা হে অনাথের জীবন, আজি বুঝি মোর জীবন গেল।
ওহে জীবনের জীবন, জীবন-মাঝে ভক্তের জীবন রাখ্‌তে হল॥
শক্র-শঙ্কটে উত্তরি, হরি এ দাসে কৃপা বিতরি,
দেহ চরণ-তরি তবে ত তরি এ সাগর সলিলে।

গুণসাগর আজি আমারে, ডুবাও যদি এ সাগরে,
তব কলঙ্ক-সাগরে তোমার ভক্তের হরি নাম ডুবিল॥ ১১

দাশরথী রায়।

---

[ পিতার প্রতি প্রহ্লাদের উক্তি। ]

আলাইয়া ঝিঁঝিট—একতালা।

পিতঃ, কর এই ভিক্ষা দান;
ত্যজ পাপ অভিমান,
হরি-নাম ল'য়ে, জীবন্মুক্ত হ'য়ে,
প্রহ্লাদের বধ প্রাণ।
তুমি পিতা আমার ধরণী-ঈশ্বর,
তোমার আমার পিতা অনন্ত ঈশ্বর;
তাঁরি শান্তি কোলে, ইহ-পরকালে,
সকলে লইব স্থান।
রত্ন সিংহাসনে নাহি আমার আশা;
হরি-পদাম্বুজ কেবল ভরসা;
হৃদি-সিংহাসনে, বসা'য়ে সে ধনে,
করবো নিত্য সুধাপান।
করি-পদতলে পাষাণ চাপনে,
অনলে গরলে কি ভয় মরণে?
দয়াময় হরি, দিয়ে পদতরী,
করিবেন পরিত্রাণ।
সত্য সত্য পিতঃ এ প্রতিজ্ঞা করি,
এই স্তম্ভমাঝে আছেন আমার হরি;

দেখ যদি পিতঃ দেখাইতে পারি,
"ভক্তের অধীন ভগবান।" ২১২

আনন্দচন্দ্র মিত্র।

[ প্রহ্লাদ চরিত্র। ]

হরিনাম বড় ভালবাসী।
তাই বলি পিতা গো আমি দিবানিশি।
সে নাম স্মরণে সিহরে পরাণ, পুলকে অশ্রুবারি।
নামে সুধা ঝরে, পিয় প্রাণ ভ'রে, আনন্দ
সাগরে ভাসি। ২১৩

রাজকৃষ্ণ রায়।

কীর্ত্তন।

অনন্ত যাতনা ভুগিতে হবে না
অনন্ত আনন্দ খেলিবে প্রাণে।
আমা সবার প্রতি, যে সবার মতি,
সে সবার গতি স্বধু এখানে।
দূর ধরাতলে, পাপ-তাপানলে,
পুড়িস্ কেনরে জীব,
আমা চারি জনে, স্থান দেরে মনে,
স্থান দিলে স্থান পাবি এখানে॥ ২১৪

রাজকৃষ্ণ রায়।

কীর্ত্তন—খেম্‌টা।

তোর নাম রেখেছি হরিবলা।
মনের সাধে ও আমার মন,
খেল্‌না হরি নামের খেলা।

প্রেমে মেখে ভক্তি মাটি,
গড়্‌না হরির চরণ দুটী,
আয় দু'জনে সেই চরণে
পরিয়ে দি বনফুলের মালা ॥ ২১৫

রাজকৃষ্ণ রায়।

---

কীর্ত্তন—খেম্‌টা।

তালে তালে পা ফেলে হরি বলে নাচি ভাই।
গ'লে গ'লে রা তুলে হরিনামের গুণ গাই।
হাতে কর তালি দিয়ে, সুরে তালে লয় মিলিয়ে,
হরি নামের ভিক্ষা দিয়ে, হরি নামের ভিক্ষা চাই। ২১৬

রাজকৃষ্ণ রায়।

কীর্ত্তন—খেম্‌টা।

হরি ব'লে সবাই নাচে, এম্‌নি হরি নামের লীলা,
সাগর জলে হেলে দু'লে, লহর নাচে তাল বেতালা।
তুই কেনরে মরার মত, নিঝুম হয়ে থাকিস্‌ এত,
নাচ্‌না রে মন হরি ব'লে, জু'ড়িয়ে যাবে প্রাণের জ্বালা ॥ ২১৭

রাজকৃষ্ণ রায়।

---

[ হরিশ্চন্দ্র ও নলোপাখ্যান। ]

বাহার—আড়া।

( হরিশ্চন্দ্র বনগমনকালে মন্ত্রীর উক্তি। )

বিধাতার লীলা-খেলা বোঝা নাহি যায় ;
মানব-সৌভাগ্য কেবল জলবিম্বপ্রায়, হায় ॥

আজ যিনি সিংহাসনে, পূজা করে জনগণে,
কাল আবার তিনি বনে বৃক্ষেরি তলায়, হায়।
ব্যাকুলিত অন্ন বিনে দারুণ ক্ষুধায়, হায়॥
হরিশ্চন্দ্র মহামতি, ছিলেন অযোধ্যার পতি,
মরি তাঁর কি দুর্গতি মুনিরাজ ঘটায়, হায়,
রাজ্যপাট ছাড়ি রাজা বনবাসে যায়, হায়॥ ২১৮

হরিনাথ মজুমদার।

---

[ প্রজাগণের উক্তি। ]

বেহাগ—আড়া।

হরিশ্চন্দ্র বিনে হেরি অযোধ্যা আঁধার।
অকস্মাৎ গ্রাসিল আসি রাহু দুরাচার॥
প্রতিবাসী প্রতিবাসে, শোক-অশ্রু জলে ভাসে,
ধরণী লোটায় সবে করে হাহাকার।
শোকানল হৃদয়ে জ্বলে, শয্যা ত্যজি ধরাতলে,
পুরবাসী পড়ে আছে সবে শবাকার।
নীল পতাকা দুর্গোপরে নীল বসন পরে,
শূন্যে শোক প্রকাশ করে, সৈন্য অনিবার॥ ২১৯

হরিনাথ মজুমদার।

---

[ হরিশ্চন্দ্রের উক্তি। ]

ভীম পলাশ্রী—আড়াঠেকা।

কপালে আমার বিধি একি বিধি লিখেছিলে?
ধন মান দিয়ে দান কেন পুনঃ হরে নিলে।

তব লীলা লীলাময়, জীবেতে মিলায়ে রয়
শুভাশুভ ফলদ্বয়, অনুক্ষণ তাহে মিলে।
তুমি অগতির গতি, অখিল-ভুবন-পতি,
কি করিলে মোর প্রতি, চির-দুঃখে ভাসাইলে।
অথবা যে যার দোষে, পড়ে বিভু তব রোষে;
কে বা সবে পরিতোষে, দীনেশ হে, না দেখিলে ॥ ২২০

রাধানাথ মিত্র।

[ শৈব্যার উক্তি। ]

কাফি সিন্ধু—মধ্যমান।

তাই প্রাণ প্রাণধন অনুক্ষণ ভেবেছে।
থাকি থাকি ডান আঁখি অভাগীর নেচেছে।
যায় যাক রাজ্য ধন, নাহি তাহে প্রয়োজন,
মিলে এ সুত-রতন, সব সাধ মিটেছে।
কি বা কাজ এ ভবনে, প্রাণধনে লয়ে সনে,
চল যাই ঘোর বনে, এই মন হতেছে ॥ ২২১ ঐ

[ রোহিতাশ্ব এবং শৈব্যাসহ নিশাকালে প্রস্থান। ]

ছায়ানট জংলা—একতালা।

ওরে বাপধন, না জানি কখন,
হ'বে যে এমন, কি হ'ল, কি হ'ল হায়।
আঁখি-নীর ঝরে, হৃদয় বিদরে;
তোরে প্রাণ ধরে, ল'য়ে যাইব কোথায়।
দুখের কারণ, কাঁদিবি যখন,
কি দিয়ে তখন, যাদু ভুলাব তোমায়! ২২২ ঐ

সুরট মল্লার—আড়াঠেকা।

বিধি যদি হ'ল বাদী, কেন হৃদি নিরবধি,
ডাকে তাঁরে বারে বারে।
রাজ্য ধন বন্ধুজন, গেল সব অকারণ;
তবু প্রাণ গেল না রে।
মুনি সাঁপে সব সঁপে, অনুতাপে প্রাণ কাঁপে
এ দুঃখ কহিব কারে!
আমি অতি হীনমতি, ভবপতি মোর প্রতি,
তাই বুঝি দেখে না রে॥ ২২৩

রাধানাথ মিত্র।

[ শৈব্যার উক্তি। ]

ভৈরবী—কাওয়ালী।

( হরিশ্চন্দ্রের গাত্রে হস্ত প্রদান পূর্ব্বক )

উঠ উঠ প্রাণনাথ অভাগী-জীবন-ধন।
দুরু দুরু করে হিয়া কর আঁখি উন্মীলন।
হেরি তোমা ধরাসনে, বহে বারি দুনয়নে.
বারেক হে সম্ভাসনে, জুড়াও তাপিত মন।
একাকিনী বিদেশেতে, আমি নারী সুতসাথে.
বসে আছি এই পথে, কর নাথ দরশন॥ ২২৪

রাধানাথ মিত্র।

[ শৈব্যার উক্তি। ]

টোড়ি জংলা—কাওয়ালী।

তবে যাই নাথ রেখ হে স্মরণ।
অনাথিনী শৈব্যা রাণী, তা'রে ভুল না কখন।

বারেকেরি তরে, মধুমাখা স্বরে,
প্রিয়া বলে ডাক মোরে, জুড়াই জীবন ॥ ২২৫

[ শৈব্যার বিদায় গ্রহণ কালে হরিশ্চন্দ্রের উক্তি। ]

বিভাস—কাওয়ালী।

কোথায় চল্লে প্রিয়ে হৃদয়ধাম করে অন্ধকার।
কেন বিচ্ছেদবাণ বিদ্ধ করে হরিবে জীবন-ভার ॥
তুমি আমার নয়ন-মণি, জীবনের জীবাত্মা তুমি,
দেহের বন্ধনী।
তুমি আমার আলোক, সুখের প্রদীপ,
শান্তি-বারি এ অভাগার। ২২৬

রাধানাথ মিত্র।

[ হরিশ্চন্দ্রের আক্ষেপ। ]

জয়জয়ন্তী—আড়াঠেকা।

বিধি এই তব মনে ছিল!
সূর্য্য-বংশ-গৃহলক্ষ্মী পরের কিঙ্করী হ'ল!
রবি শশী যে বদন, হেরে নাহি কদাচন;
আসিয়া পথিক জন, হায় তা'রে কিনে নিল।
শশীসম সুকুমার, বিকাইনু সাথে তার;
কুবুদ্ধি একি আমার, কলঙ্ক মম রটিল।
ধিক্ এই অভাজনে, আপন জন বিহনে,
এখনও বেঁচে প্রাণে, কেন প্রাণ না যাইল।
হা কুমার! হা প্রেয়সী! দেখা দাও ত্বরা আসি;
তোমাদের দুঃখরাশি, অধম হ'তে ঘটিল ॥ ২২৭ ঐ

[ শ্মশানে হরিশ্চন্দ্রের উক্তি । ]

বাগেশ্রী—আড়াঠেকা।

শোক-মাখা চারু-চিত্র ভীষণ শ্মশান !
ভব-বঙ্গ-ভূমে এই কাঁদিবার স্থান !
নীরব ধরা-সুন্দরী, মৃতদেহ কোলে করি ;—
নীরব বিহগ মরি, ভুলে গেছে গান।
বিষাদ বসন তাঁর, কঙ্কাল কুসুম-হার ;
বিভূতি চন্দনসার, ধূলা ধূসরিত কেশ ;—
লয়ে সঙ্গে প্রতিধ্বনি, — সাজি রাণী পাগলিনী,
চিতা জ্বেলে চিতে ধনী, কাঁদিয়ে কাঁদান ॥ ২২৮

রাধানাথ মিত্র।

---

[ মৃত সন্তান-অঙ্কে শশ্মানে শৈব্যার প্রবেশ । ]

আলেয়া—একতালা।

আমার কি হ'ল, কি হ'ল, কেন হ'ল গো এমন।
আমি দূর্ব্বাবনে হারালাম প্রাণের রতন।
আর কে ডাকিবে ও রে, 'মা' বলে মধুর স্বরে,
কা'র বা অধর ধরে, করিব চুম্বন।
নাথেরে হইরে হারা গিয়াছে নয়ন-তারা ;
না শুকাতে আঁখি ধারা, ভাঙ্গা কপালে ভাঙ্গিল ;—
গোপনে আসিল চোর, কাটিল স্নেহের ডোর,
প্রাণের তনয়ে মোর, করিল হরণ ॥ ২২৯

রাধানাথ মিত্র।

[ হরিশ্চন্দ্র, শৈব্যা ও রোহিতাশ্বের সিংহাসনে আরোহণ ; দেব ও অপ্সরীগণের গীত। ]

বেহাগ জংলা—একতালা।

গাও রে জগতজন ( সবে ) মিলিয়ে,
কুসুমদাম ফুটিয়ে, চাঁদ কিরণ ঢালিয়ে ;
গাও রে আনন্দে হৃদয় খুলিয়ে।
গাও রে কোকিল নিকুঞ্জকুলে,
গাও রে মধুপ বসিয়ে ফুলে,
সরসী-সলিল তরঙ্গ তুলে,
গাও নাচিযে নাচিয়ে ;—
গাও রে আনন্দে হৃদয় খুলিয়ে।
গাও হে পবন মধুর স্বরে,
কাননে কাননে ভ্রমণ ক'রে ;
নিশির শিশির প্রেমের ভরে,
গাও সুবাস মাখিয়ে ;—
নবীন নির্ঝর নবীন রবে,
আছ রে বিজনে যে যথা সবে ;
গাও রে প্রকৃতি জাগা'য়ে ভবে,
প্রেম-লহরী তুলিয়ে ;—
আজি এ মধুর মিলনে মাতিয়ে। ২৩০

রাধানাথ মিত্র।

[ দময়ন্তীর উক্তি। ]

টোরী-ভৈরবী—একতালা।

বল্‌ব কি বল্‌ব কি প্রাণ দহে অনলে,
নলের বিচ্ছেদানল জলে গেলেও জলে।
যাব আমি যমপুরে, পদরজ দেও মা শিরে।
গৃহে লয়ে প্রাণ-পতিরে আসি সত্বরে,
রাজ্য ধন ত্যাগিয়ে, বনে এলাম পতি লয়ে,
বিধাতা বিবাদী হয়ে নলে হরিলে॥ ২৩১ অজ্ঞাত।

---

[ নলের প্রতি দময়ন্তী। ]

খাম্বাজ—একতালা।

বলি, যেন স্মরণ থাকে হে রাজন্ প্রাণধন।
এ অধিনী সঁপিয়াছে তব পদে প্রাণ মন॥
শুন ওহে মহামতি, ও হে নিষধাধিপতি,
আপনি হবেন পতি, বাসনা এমন।
বিহনে তাহা নাহি রাখিব জীবন।
ভাল যাহা হবে কর, করি নিবেদন। ২৩২ অজ্ঞাত।

---

পাহাড়ী ঝিঁঝিট—আড়াঠেকা।

হায় বিধি কি হইল দারুণ মনোবেদন।
কেমনে লিখিলে মম কপালে হেন লিখন॥
রাজার নন্দিনী আমি, প্রাণনাথ ধরাস্বামী,
তাহে হই বনগামী, কে আছে, মম মতন।

সে দুঃখ ভাবিনে মনে, প্রাণপতি অকারণে ;
ত্যজিয়ে গেলেন বনে, সহে না সে অদর্শন ॥ ২৩৩

অজ্ঞাত।

[ নলের উক্তি। ]

আলেয়া—জলদ তেতালা।

কোথা গেলে প্রিয়সীর পাব আমি দরশন।
প্রিয়সী বিহনে মম দহিতেছে সদা মন ॥
কি কহিব হায় হায়, বিনা দোষে অবলায়,
ত্যজেছি এ দুঃখ তায়, প্রাণে বাঁচিনে এখন ॥ ২৩৪

অজ্ঞাত।

[ সাবিত্রী ও শকুন্তলোপাখ্যান। ]

( সাবিত্রীর প্রতি সত্যবান। )

খাম্বাজ—মধ্যমান।

কেন কি কারণ, হেরি প্রিয়ে মলিন বদন।
কেন কমল আঁখিদ্বয়, করিছে বারি বষণ ॥
কেন চারু চন্দ্রানন ; বর্ণহীন অনুক্ষণ ;
কেন ভাসে সুবদন, অশ্রুত বচন।
হৃদয় উন্নত কেন, হইতেছে ঘন ঘন,
শ্বাস বহে অনুক্ষণ কিসের কারণ ॥ ২৩৫ অজ্ঞাত।

[ সত্যবানের প্রতি সাবিত্রী। ]

পাহাড়িয়া—আড়াঠেকা।

উঠ উঠ প্রাণপতি, ধরি চরণে হে।
কেন হে ধূলায় পড়ি, সংজ্ঞাহীন আছ হে।

রজনী আগত হল, অন্ধকারে আচ্ছাদিল,
চল সখা চল চল আশ্রমে যাইব হে।
কি কব আর তোমায়, খেদে হৃদি বিদরয়,
সব দেখি শূন্যময়, তোমার বিরহে হে।
কি দোষে দাসীর প্রতি, হ'লে প্রতিকূল-গতি,
উঠ হে করি-মিনতি চরণে ধরিয়ে হে॥ ২৩৬ অজ্ঞাত।

[ দুষ্মন্ত তপোবন-সন্নিহিত পথে। ]

অহং খাম্বাজ—আড়া।

ধর শরাহত মৃগযূথং, কৃতসন্ধানমপিক্রতং
মৃগয়তি রাজা।
চলতি পততি করোতীহ খলু বাণ-যাজনং
সারথী সহিতং সন্ধ্যানমপিশং,
ললিতং সুকান্তং পালিত হরিণং কমল-কোমল
শরীরং তপোবনাশ্রিতং
তরসা ব্রজন্তি ভয়েন, হরিণ-শিশব ঈক্ষন্তে
মুহুস্তদনুনৃপকর প্রয়োজিত মধিজ্যাং
খলু বাণভীতিগতা, ধাবন্তি হরিণাঃ মুনিনাং শরণং,
দূবাদিহ দৃষ্ট্বা মুনয়স্তরয়া মাধব মাধব বদন্তি
নৃপতিং সঘনং॥ ২৩৭ রামচন্দ্র চক্রবর্ত্তী।

[ দুষ্মন্তের প্রতি মুনিগণ। ]

খাম্বাজ—একতালা।

ও হে নৃপতি মাধব মাধব হরিণ-শিশু-জীবন।
আশ্রম-পালিত বটে মৃগযূথ না কর হনন॥

তব হে শর অনল প্রায়, মৃগ-তুলারাশি দহিলে তায়
তব সম লোকে শোভা নাহি পায়, বঁধ না কখন ॥ ২৩৮

রামচন্দ্র চক্রবর্ত্তী।

[ তপোবনস্থ উদ্যানে দুষ্মন্ত ইতস্ততঃ পরিভ্রমণ করিতে করিতে। ]

তিলকামোদ—ঝপ।

রমণীয় তপোবনে কি ভাব নেহারি,
পুণ্য-নিকেতনে শান্তি সহচরী।
কানন-পালিত, পশু যত ভাসিছে আনন্দে ;
নাহি হিংসা দ্বেষ কার, কেহ নহে বৈরী,
সার্দ্দূল হরিণে সদা সখ্যভাব হেরি।
ধরিয়ে সুতান, পাখী যেন বেদগানে মগন,
হ'য়ে আছে নিরন্তর মুনি-অনুকারী,
ইচ্ছা রাজ্য ত্যজি হই বনচারী ॥ ২৩৯ ঐ

[ কলসী-কক্ষে প্রিয়ম্বদা, অনুসূয়া এবং শকুন্তলার কাননে প্রবেশ। ]

পরজ—আড়া।

সখি চল চল সবে কাননে যাই,
নিয়ে বারি, সেচন করিগে তরুতলায়।
দিবাকর-করে, লতাসহকারে,
তাপিত অতি মলিন হায়,
( আবার ) বারি দিয়ে চল তুষি তাহায়।

এবে মুকুলিত, অতি সুশোভিত,
মাধবীলতা, দেখিবে তায়,
(এখন) বারদিনে তুমি চল ত্বরায়॥ ২৪০
রামচন্দ্র চক্রবর্ত্তী।

---

(শকুন্তলার স্বামী-গৃহে গমন কালে আকাশে
বনদেবতাদিগের সঙ্গীত।)

ললিত—আড়া।

সুখে থাক যেয়ে স্বামীসদনে।
মায়ার পুতলি, স্নেহের কমলকলি,
তুমি আমাদের মা এ কাননে।
শিশু কোলে নিয়ে, জুড়াইবে তব হিয়ে,
আশীর্ব্বাদ করি গো তোমা ধনে॥ ২৪১ ঐ

---

[সখিগণের নিকট শকুন্তলার বিদায়।]

ঝিঁঝিট—আড়া।

বিদায় হই প্রাণসখিগণ, দেখ দেখ ভুল না আমারে।
ক্ষম অপরাধ মম, সদা রেখ অন্তরে,
কত না যাতনা দিয়েছি বল না, কখন ক'র না মনেতে
স্মরিলে সে সব কথা সহে না সহে না অন্তরে। ২৪২ ঐ

---

[মেনকার উক্তি।]

শঙ্করা—আড়া।

হায়, হায়, বিধি কেমন দারুণ,
রাজার চরিত নিঠুর অতি।

কেমন ক'রে মা শকুন্তলে!
মন প্রাণ দিলে ইহার প্রতি।
বল্‌ব বা কায়, দুঃখের কথা,
না বুঝে কল্লে প্রেম অযথা,
অদৃষ্টেরি ফল, যা হ'বার তা হ'ল,
চল চল এবে নিজ বসতি॥ ২৪৩

রামচন্দ্র চক্রবর্ত্তী।

---

( দুষ্মন্তের প্রতি মিশ্রকেশীর উক্তি।)

ঝিঁঝিট—ঠুংরি।

( হায়!) কেন এ ভাব, নৃপতি তব, বুঝিতে না পারি।
শ্রীমুখ মলিন, বল বল কেন, তাপিত তনুরুচি।
শকুন্তলা মনে প'ড়ে কি এখনে, অনুতাপিত পরাণ
জানিব তা আজ ভাল করি॥ ২৪৪ ঐ

---

( বহুদিন পরে রাজাকে দেখিয়া শকুন্তলার উক্তি।)

ভৈরবী—পোস্তা।

হৃদয় বল্লভে কেন হেরি এ কাননে,
দাসীরে মনে কি হ'ল এত দিনে।
বুঝি মম হারানিধি, দেখাইয়ে বিধি,
পুনঃ মোরে ছলিতে বাসনা মনে॥ ২৪৫ ঐ

---

( দুষ্মন্ত শকুন্তলার মিলন। )

বেহাগ—আদ্ধা।

আহামরি একি হেরি রূপ মাধুরী।
পতি পাশে সতী শোভে হের প্রাণ ভরি॥
( ও গো সই হের প্রাণ ভরি )
ঝটিকার অবসানে, হাসিলে তপনে,
দেখ চেয়ে কমলিনী নাচিছে তারে নেহারি।
জল পেয়ে চাতকীর প্রফুল্লিত অন্তর,
হাসিছে ভাসিছে রসে ডুবিছে নিজ পাসরি!
সহকার পেয়ে আজি দেখ মাধবী লতা,
ভাসিছে আনন্দে আহা তারে আলিঙ্গন করি॥ ২৪৬

রামচন্দ্র চক্রবর্ত্তী।

---

( শ্রীমন্তসংবাদ। )

[ শ্রীমন্তের সিংহল গমনকালে খুল্লনার উক্তি। ]

বেহাগ—মধ্যমান।

হায় রে কেমনে, তোমাধনে, দিব রে বিদায়।
শীতল শোকানল, নব হ'ল যাদু তোর কথায়॥
বিমাতা তোমার, বিবাধার বিষধর প্রায়;
কত কথা কয়, সব প্রাণে সয়,
মনে এই হয়, হইবে সময়;—
কাঁদা'য়ে হৃদয়, যা'বে রে কোথায়॥ ২৪৭

রাধানাথ মিত্র।

[ খুল্লনার প্রতি শ্রীমন্ত। ]

মিশ্র মল্লার—আড়াঠেকা।

যাই যাই জননী গো কর না বারণ।
সুখেতে থাকিব আমি কর অশ্রু সম্বরণ।
দেশত্যাগী পিতা-তরে, অপবাদ সবে করে,
যাব সে সিংহলপুরে আনিবারে পিতৃধন।
আশীষ এ দাসে তব, বিষম বিপদ সব,
অনায়াসে পার হ'ব কেন করিছ রোদন।
পদধূলি মা তোমার, মাথায় দাও আমার,
লয়ে পিতা পুনর্ব্বার, আসিব ফিরে ভবন॥ ২৪৮

রাধানাথ মিত্র।

---

[ ব্রজ-বৃত্তান্ত। ]

( নন্দের প্রতি যশোদা। )

বেহাগ—একতালা।

শুন ব্রজরাজ, স্বপনেতে আজ,
দেখা দিয়া গোপাল কোথা লুকালে।
যেন সে চঞ্চল চাঁদে, অঞ্চল ধরিয়া কাঁদে,
জননি দে ননী দে ননী বলে॥
নীল কলেবর, ধূলায় ধূসর,
বিধুমুখে যেন কতই মধুর স্বর,
সঞ্চারিয়ে ডাকে মা বোলে। এ।
কত কাঁদে বাছা বলি সর সর,
আমি অভাগিনী বলি সর সর,

নাহি অবসর কেবা দিবে সর,
সর সর বলি ফেলিলাম ঠেলে ॥
ধুলা ঝেড়ে কোলে তুলে নিলাম চাঁদ,
অঞ্চলে মুছালেম চাঁদের বদন চাঁদ,
পুন চাঁদ কাঁদে চাঁদ বলে এ। এ।
যে চাঁদ নিছনি কোটি চাঁদ চাঁদ,
সে কেন কাঁদিবে বলি চাঁদ চাঁদ,
"বল্লেম" চাঁদের মাঝে তুই অকলঙ্ক চাঁদ,
ঐ দেখ চাঁদ আছে তোর চরণতলে ॥ ২৪৯

কৃষ্ণকমল গোস্বামী।

---

[ বসুদেবের প্রতি দৈবকী। ]

খাম্বাজ—একতালা।

যায় যাবে প্রাণ কিসেবি সম্মান,
দেহে থাকতে প্রাণ দিব না সন্তান।
না হয় কংশ-রাজ্য—এই পাপরাজ্য
ছাড়ি অন্য রাজ্যে করিব প্রস্থান,
বনবাসী হ'ব বনফল খা'ব,
নির্জ্জনে দু'জনে পুত্র নিয়ে রব।
হেরি চন্দ্রানন, জুড়াবে জীবন,
যদি হয় মরণ কর্‌বে পিণ্ডদান ॥ ২৫০

রাধাকৃষ্ণ বৈরাগী।

---

[ বলরামের প্রতি যশোদা। ]

আড়া।

ও বাছা বলরাম রে গোপাল আমার দিলাম তোর হাতে।
সঙ্গে সঙ্গে রেখ গোপাল, দিও না দূর বনে যেতে।
নিকটে চরাইও ধেনু, দু'ভাইয়ে বাজা'ও বেণু।
রোদেতে ঘামিল তনু, বসো তমালের তলেতে।
গোপাল আমার কেলে সোণা, দুখের বার্ত্তা কি তা জানে না।
ক্ষির সর নবনী ছানা দণ্ডে দণ্ডে দিও খেতে॥ ২৫১

অজ্ঞাত।

---

[ যশোদার উক্তি। ]

লোভা।

ঐ দেখরে দুগ্ধে আমার বসন ভেসে যায়।
শুনেছি নারদের মুখে শতবর্ষ পর,
নিয়ে ক্ষির সর দিব রে তোর চাঁদ বদনে ও রে জলধর।
দুখিনীরে ভুলে রলি রে,
মা বলিয়ে এক বার কোলে আয় দ্বারকায়॥ ২৫২

মুচিরাম মৃধা।

---

[ যশোদার উক্তি। ]

ললিত যোগিয়া—আড়া।

হায় আমি কি করিলেম, পেয়ে রতন হারাইলেম.
পরের কথায় ঘরে দিলেম, অনল গো।
অক্রূর বা কোথাকার কে, সে আমা সবাকার কে,
তাহাকে বা চিনে কে, সে কেন নীলমণিকে,
হোরে নিল গো॥ ২৫৩ অজ্ঞাত।

[ বলরামের প্রতি যশোদা। ]

বলাই ডাকিস্‌নে রে, শিঙ্গা বাজাইস্‌ না রে,
গোপাল গোষ্ঠে যেতে দিব না।
যাবি গোচারণ করিতে, সহ রাখাল সঙ্গেতে,
গহন বনেতে—আমার নীলমণি
আজ বনেতে যাবে না।
নিশির শেষে, দেখ্‌লেম স্বপ্নাবেশে
শোন বলাই বলি তোরে—দুরাত্মা কংশের চরে,
নিবে মোর কৃষ্ণধনকে চুরি করে।
আমি শোন বলাই তাই বলি—যে দুখের নীলমণি
জানে রোহিণী—আমার নীলমণি আজ বনেতে যাবে না॥ ২৫৪

অজ্ঞাত।

---

[ বলরামের প্রতি যশোদা। ]

নীলমণি-ধন দিব না আর গোষ্ঠেতে।
বলাই ফিরে যা তোর গৃহেতে।
আমার একেলা নিমাই, মা বলিতে নাই।
গোপাল যদি নিবি মনে, পাষাণ দে মোর বুকেতে॥ ২৫৫

অজ্ঞাত।

---

[ গোষ্ঠ গীত। ]

ঝুমমিশ্র—একতালা।

হারে রে রে রে রে, ওঠ রে কানাই।
বেলা হ'ল চল, চল গোঠে যাই।

আয়রে কানু আয় ;
ওঠরে গোপাল দাঁড়ায়ে রাখাল পথপানে সবে চায়।
বেলা হলো চল গোঠে খেলা করি,
কদমতলায় বাজাব বাঁশরী, দাঁড়ায়ে পায় পায়।
বনফুল তুলে সাজাব তোরে, আয় আয় কানু উঠরে উঠরে,
ব্যাকুল ধেনু, নাহি শুনে বেণু, কাননে নাই যায়।
শুন হাম্বারবে তোরে ডাকে ধেনু, বনে যেতে নাই চায়॥ ২৫৬

গিরিশচন্দ্র ঘোষ।

---

[ বলরামের প্রতি গোপাল। ]

বলাই ডেকো না, মা বিদায় না দিলে যাওয়া হ'বে না।
আমি মায়ের আজ্ঞাকারী, আজ্ঞা নৈলে যেতে নারি,
আমায় নিতে হ'লে পরে, মাকে কর সান্ত্বনা।
গোষ্ঠের অতি বেলা হলো, ধেনু সব গৃহে রইল।
আজি গোষ্ঠে গেলে পরে মা তো প্রাণে বাঁচবে না॥ ২৫৭

অজ্ঞাত।

---

[ যশোদার উক্তি। ]

বলো বলো নারদ মুনি মথুরায় এই দুঃখের সমাচার,
দিবানিশি ব্রজবাসী করে হাহাকার।
কেঁদে কেঁদে ব্রজের রাখাল ধূলাতে লুটায়,
গোপাল বিনে ব্রজের গোপাল ঊর্দ্ধমুখে ধায়।
শত বর্ষ কৃষ্ণহারা এ দুঃখিনীর বাঁচা ভার॥ ২৫৮

আনন্দচন্দ্র মিত্র।

---

[ শ্রীদামের উক্তি। ]

বসন্ত—তেতালা।

ভাই রে সুবল বল্ রে সুবল উপায় কি করি বল্ ?
কেবল রিপুবল, হইল প্রবল,
কানাই বিনে বৃন্দাবনে
দুর্ব্বলের আর কি আছে বল।
পুন কি কালীয় দহে বিষজলে প্রাণ দহে,
কিবা দাবানল দহে, দহে বৃন্দাবন সকল।
দেখি আর দেনেক দু'দিন,
যদি বিধি না দেয় সুদিন,
তবে আর কেন দিনের দিন,
দিন গণে দিন কাটাই বিফল ॥ ২৫৯

কৃষ্ণকমল গোস্বামী।

---

মধুকানের সুর।

( দেখ্‌লাম যত নারী বসে নীরে—সুর। )

দেখ্‌তে যেন কাঙ্গালিনীর মত, না হইলে কাঁদিবে কেন এত।
গোপাল আয়, গোপাল আয় বলে, করাঘাত হানে কপালে,
বলে এই ছিল কপালে, আসতেম না রে জান্‌তেম যদি এত।
মুক্ত কেশে, মুক্ত ভাসে নয়নের নীরে,
বলে মলেম দ্বারির হাতে মুক্ত কর মোরে।
সুদন কয় চিন না দ্বারি, ইনি যে রাজমাতারি।
এ দশা হয় তোমারই, দেখিলেম মাতারি কত শত ॥

[ দ্রৌপদীর উক্তি। ]

কান্ত হে কান্ত হও যেও না হস্তিনায়।
( যা'রা শত্রু ভাবে ) ( তা কি জান না, ও হে ও মহারাজ )
তা'রা স্বকার্য্য সাধিতে মিত্রতা জানায়।
নাথ হে সব অলক্ষণ, নিয়ত করি নিরীক্ষণ,
(কেন নাচে দক্ষিণ অঙ্গ) (প্রাণাকুল ভেবে পাই নেই কুল)
বিষম আতঙ্গ, দুর্ঘটন বুঝি ঘটিবে পাশায়॥ ৪১৭
মতিলাল রায়।

[ ভীমের প্রতি অর্জ্জুন। ]

দাদা দিও না ধর্ম্ম বিসর্জ্জন।
জগতে ক'বে পাণ্ডব দুর্জ্জন,
ধর্ম্ম যদি থাকে সহায়, জগতে ভয় করি কাহায়,
( দাদা যথা ধর্ম্ম তথা জয় )
( দাদা ধর্ম্মের তুল্য ধন কি আছে )
কি বিলম্ব সামান্য ধন কর্‌তে উপার্জ্জন।
জান না কি কর্ম্ম দোষে ধর্ম্ম যায়,
ধর্ম্ম নাশি মর্ম্মে দুঃখ দিও না ধর্ম্মরাজায়,
মহারাজের কষ্ট মনে, বল তা সবে কেমনে,
( আমরা সকল দুঃখ সইতে পারি )
( এ ছার প্রাণ গেলে হানি কি তায় )
যা আছে হরির মনে তাই হবে এখন॥ ৫১৮ ঐ

[ দুঃশাসনের প্রতি দ্রৌপদী। ]

কর না হে আমার কেশ আকর্ষণ,
ও হে দেবর দুঃশাসন।
আমি অপবিত্রা নারী, লাজে কইতে নারি,
বেদ-বিধিমতে নিষেধ পরশন।
শোন নাই কি নারীর কেশ ধ'রলে বলে,
পরমায়ু ক্ষয় ধর্ম্ম-শাস্ত্রে বলে, বঞ্চিত ধর্ম্মবল সম্বলে,
বলে ধরে সীতার কেশ, নির্ব্বংশ লঙ্কেশ,
কালীর কেশ ধরে শুম্ভ হয় পতন ॥ ৫১৯

মতিলাল রায়।

---

[ কৃষ্ণের প্রতি দ্রৌপদী। ]

মনে কি পড়েছে তোমার দাসী ব'লে গুণমণি।
ভুলে এতক্ষণ কোথা ছিলে হে হরি,
বল কি দোষে বঞ্চিত শ্রীপদে দুঃখিনী পাণ্ডব-রমণী।
ঐ দেখ পাণ্ডবগণ, দুঃখেতে মগন,
( হরি এ খেলা কা'র বুঝতে নারি )
কৃষ্ণ-ভ্রষ্ট যেন মণিহারা ফণি।
দাসীরে কর দরশন, দুঃশাসন হরি'ছে বসন,
হে পীতবসন, কর লজ্জা নিবারণ, নীরদ-বরণ
লক্ষ্মীকান্ত জগৎ-স্বামী ॥ ৫২০ ঐ

---

## সীতাহরণ।

[ সূর্পনখার প্রতি রাম। ]

শুন হে সুন্দরি শ্রীরাম নাম আমার।
সূর্য্যকুলে পূজ্যপাদ দশরথের জ্যেষ্ঠ কুমার।
স্বর্ণ-সরোজিনী জিনি, গৌরাঙ্গিনী সঙ্গে যিনি,
তিনি আমার সীমন্তিনী, সীতা নাম প্রাণ-প্রতিমার।
কি ক'ব দুঃখের বিবরণ, পিতৃ-সত্য-পালন-কারণ,
সন্ন্যাসীবেশ করি ধারণ, বনবাস করেছি সার ॥ ৫২১

মতিলাল রায়।

[ লক্ষ্মণের প্রতি রাম। ]

( আছে ) তোর বিলক্ষণ বীরত্ব-লক্ষ্মণ,
কি জানি রে লক্ষ্মণ, ঘটিবে কি দায়।
তাই করি বারণ, ক'র না রে রণ,
( আমার কপাল ভাল নয় ভাল নয় )
পাছে গৌরবরণ হারাই ভাই তোমায়।
কমল হ'তে জানি কোমল অঙ্গ তো'র,
রাক্ষসের বাণে হ'বি রে কাতর,
( ভয় এই পাছে ভাই-হারা হই )
সকল মেলে ভাই, ভাই মেলে কোথায় ॥ ৫২২ ঐ

[ রাবণের উক্তি। ]

এ কি শুনি মধুর নাম।
কে এমন বন্ধু আছে শুনায় রাম নাম অবিরাম ॥

প্রবেশি কর্ণকুহরে, মনের অন্ধকার হরে,
এক বার সবে কহ রে, বদন ভ'রে রাম রাম ॥ ৫২৩

মতিলাল রায়।

যেও না যেও না তুমি রামের জানকী হরিতে।
হও ক্ষান্ত লঙ্কাকান্ত ফিরে যাও লঙ্কাপুরীতে।
সোণার লঙ্কানাশের কারণ, সীতাকে কি কর্‌বে হরণ,
পতঙ্গের গমন যেমন, অনলে পুড়ে মরিতে।
নর নহে রঘুমণি, মুনিগণের শিরোমণি,
নারায়ণী তাঁ'র রমণী, পঞ্চবটীতে ( এ-এ-এ ) পঞ্চানন।
যাঁর ক'রে স্মরণ, পঞ্চত্ব-কালে যাঁর চরণ,
শমন-ভয় করে নিবারণ, তরি ভবার্ণব তরিতে ॥ ৫২৪ ঐ

[ রামের প্রতি সীতা। ]

কোথায় আছ হে সীতার প্রাণ রাম দয়াময়।
হরে রাক্ষসে, দাসীরে রাখ এসে,
নইলে দুঃখিনী জন্মের মত বিদায় হয়।
জানি যে তোমায় করে হে স্মরণ,
নীরদবরণ কর আর তুমি বিপদ বারণ,
আমি ডাকি তাই অবিরাম, কোথায় রাম রাখ রাম,
( আমি তোমা বই আর জানিনে হে )
( জানি বিপদ-কালের সহায় তুমি )
ও হে গুণধাম হ'য়ো না বাম এ সময় ॥ ৫২৫ ঐ

[ পঞ্চবটীকে সম্বোধন করিয়া সীতার উক্তি। ]

অপরাধিনী আমি বটি পঞ্চবটী বলি তোমায়।
ক্ষম মম অপরাধ জন্মের মত হই বিদায়॥
আমার রামকে দিও এই সমাচার
( স্বর্ণ মৃগ ল'য়ে আসবেন যখন )
( যখন ডাক্‌বেন কোথা সীতা ব'লে )
( যখন কেঁদে আকুল হ'বেন নাথ )
সীতায় হরেছে রাবন দুরাচার,
( কপট যোগীর বেশে ) ( ভিক্ষার ছলে )
সীতায় হরেছে রাবণ দুরাচার॥
তোমায় বিনয়ে করি নিবেদন,
( আমার রামকে রেখো যত্ন ক'রে )
( কান্ত কাঁদলে তাঁ'রে ক্ষান্ত ক'রো )
( নাথের কাননে যে কেউ নাই )
( এ পাপিনী-কারণ ) ( এ বন-মাঝে )
দেখো যেন না যায় রামের জীবন,
জানি লক্ষ্মণ আছে রামের কাছে,
( বনে তারেই বা আর কে বুঝা'বে )
( হায় রে জীবন কেম রইল দেহে )
( সে যে শিশু কিছু জানে না )
( মরে পাছে সে আমার শোকে )
( মা কোথা ব'লে ) ( সে যে মা জানে না )
সে আমার শোকে মরে পাছে॥ ৫২৬

মতিলাল রায়।

[ সীতার প্রতি জটায়ু। ]

কি ভাবিলাম হায় রে হ'ল কি ভুবন শূন্য দেখি।
এখন অন্তিমকালে, আমায় ফেলে,
কোথায় যাও মা জানকী॥
বড় সাধ ছিল মনে, তোমায় সঁপে রাম চরণে,
যুগলরূপ দরশনে জুড়া'ব আঁখি,
আমি কোথায় তুমি কোথায়, কোথায় সে কমল আঁখি॥ ৫২৭

মতিলাল রায়।

[ লক্ষ্মণের প্রতি রাম। ]

প্রাণ তো আর বাঁচে না রে লক্ষ্মণ, হ'ল মরণ লক্ষণ॥
সত্য সীতা আমার নাই, ভাই তোমায় জানাই।
রাক্ষসে কি ব্যাঘ্রে করেছে ভক্ষণ॥
আর কোথা যা'ব চলে না যে চরণ,
ত্রিজগৎ দেখি তিমির বরণ,
দেখে সীতার এই আভরণ, একবার দাদা বল চাঁদমুখে,
তো'রে রেখে বুকে,
জন্মের মত ভাই রে বিদায় হই এখন॥ ৫২৮ ঐ

## অতিরিক্ত ঐতিহাসিক সঙ্গীত।

ভৈরব—একতালা।

সীতাপতি রামচন্দ্র রঘুবর রঘুরাই।
রসনা রস নাম লেত, সন্তান কো দরশদেত।
বিহসিত মুখচন্দ্র মন্দ্র সুসর সুখদাই।

দশন দমক চঁওর চাল, অয়নবয়ন দৃগবিশাল,
ভ্রকুটি মন অদনপায়, নাসিকা সুহাই।
কেশবকো তিলক ভাল, মাহুরবি প্রাতঃকাল,
শ্রবণ কুণ্ডল ঝলমলাত, রতিপতি সবিশাই।
গলমে শোভে মতি-মাল, তারাগণ উরু-বিশাল,
মানু গিরি সের উপার, সুর সর চলি আই।
শ্যামেরো ত্রিভঙ্গ অঙ্গ কাছ নিকট কাজনি থঙ্গ,
মাহুহু সারা কি দবি আপহি বলাই।
সখা সহিতু সরযূতীর বৈঠে রঘুবংশবীর,
হরখ নিরখ তুলশিদাস, চরণ রজ পাই। ৫২৯

তুলশিদাস।

---

মেঘনাদ-বধ।

ইমন কল্যাণ—ঠেকা।

শুনালে কি সমাচার, নিশার স্বপন সম।
মরিয়াছে বীরবাহু বলে অনুপম।
হায় আমি কি করিলাম, কেন বা সীতা হরিলাম,
নিজ দোষে মজাইলাম স্বর্ণলঙ্কা নিরুপম।
একে একে বীর যত, সকল তো হ'ল হত,
এতদিনে শির নত, হ'লো গেল মান মম।
আমি চিরজয়ী রণে, স্বর্গ মর্ত্ত্য ত্রিভুবনে,
বুঝি সে বিপুল মানে, কালী দেয় নর রাম॥ ৫৩০

হরিশ্চন্দ্র তর্কলঙ্কার।

---

ঝিঁঝিট—মধ্যমান।

কেন আজি কাঁদে প্রাণ মন।
নিয়ত নাচিছে সখি মম দক্ষিণ নয়ন।
মনে নাহি সুখোদয়, কেন গো এমন হয়,
চারিদিক শূন্যময়, করি দরশন।
কি আছে বিধির মনে, বল জানিব কেমনে,
হেন জ্ঞান হয় মনে হারাই বুঝি পতিধন॥ ৫৩১

অজ্ঞাত।

ঝিঁঝিট খাম্বাজ—একতালা।

সীতাপতি রাঘবেন্দ্র, সুন্দর মহামতি।
সুঠাম অভিরাম, মনোহর মূরতি।
দুষ্ট রাক্ষস বংশ দেব-রক্ষাকৃত ধ্বংস,
ক্ষত্রিয় কুলাবতংস, বীর অযোধ্যাপতি,
দশরথ রাজ সূনু, রঘু প্রভু বংশ ভানু,
শূর চিহ্ন দৃঢ় তনু, শশাঙ্ক সম জ্যোতি।
ধরণী সমান ধৈর্য্য, তপন সমান বীর্য্য,
অদ্ভুত শ্রীরাম কার্য্য, নির্ম্মল সৎ প্রকৃতি।
লক্ষ্মীরূপ সাধ্বী দারা, কোমল নির্দ্দোষ ধারা।
আসমুদ্র বসুন্ধরা একচ্ছত্র ভূপতি।
সজ্জন মনোরঞ্জন দুর্জ্জন অহং ভঞ্জন,
চন্দ্র শ্রীরাম বন্দন, কৃত অদ্ভুত আরতি॥ ৫৩২

মহারাজা মহাতাপচাঁদ।

বিভাস—একতালা।

ভাই বলিহে রাবণ করো না আর রণ।
লও শরণ নীলবরণ-চরণ-পল্লবে।
কেন রণ সাজে, আর কি রণ সাজে,
কে জিনে ত্রিভুবন মাঝে, সে লক্ষ্মী-বল্লবে।
জাহ্নবীর জল চন্দন-তুলসীতে,
যে চরণ পূজেন হর হরষিতে,
তার হরণ করে সীতে, সবংশ নাশিতে,
আনিলে হে চল ফিরে দেও সীতে, সেই রাঘবে।
মানব জ্ঞানে অশোক বনে রাখিলে সীতে,
পারেন পলকে সীতে ব্রহ্মাণ্ড নাশিতে,
তুমি যাও সীতে অসিতে নাশিতে,
জ্ঞান নাই হে ঐ সীতেকে অসিতে যে যা ভাবে ভবে॥

৫৩৩। দাশরথী রায়।

---

( জগৎ! ) দেখ্ রে চেয়ে,
যাচ্চি বেয়ে সোণার তরণী ;
তরীর উপর শ্যাম কলেবর রামরঘুমণি,
( যিনি ) ভবের জলে অবহেলে,
করেন জীবে পার, আজকে তাঁরে,
নিচ্চি পারে, হ'য়ে কর্ণধার ;—
পারের কড়ি ধোরে নিবো চরণ দুখানি॥ ৫৩৪

রাজকৃষ্ণ রায়।

পিলু—পোস্তা।

চল সবে ভার লয়ে যাই, অযোধ্যায় রাম রাজা হবে।
দিব তাঁর চরণে ভার, রাম বিনে ভার আর কে লবে।
দিয়ে ভার লয়ে শরণ, বল্‌ব তাঁর ধরে চরণ,
এবার ভার লইলাম যেমন, হরি সে ভার আর দিওনা ভবে।
পাপেতে হয়েছি ভারি, আর তো ভার সইতে নারি,
না ভজে ভূভার-হারী, ভার হলো ভার বইতে ভবে॥ ৫৩৫

দাশরথী রায়।

সীতার বনবাস।

ভীমপলশ্রী—একতালা।

সদা মনে হারাই হারাই।
কি আছে কপালে ভাবি তাই।
কত কথা পড়ে মনে, কিশোরে সঙ্গিনী সনে,
গিয়াছে সে দিন আর সে দিন তো নাই।
পড়ে মনে রাম সনে, ভ্রমণ বিজন বনে,
মায়ামৃগছায়া হেরি হৃদয়ে ডরাই।
তাই প্রাণ শিওরে সদাই॥ ৫৩৬

গিরিশ্চন্দ্র ঘোষ।

কালেংড়া রামকেলি—জলদ একতালা।

আয় সারি সারি, মিথিলার নারী,
সোণার গাগরী ভরিয়ে জলে।
হুলুধ্বনি দিয়ে, আয় আয় ধেয়ে,
চাঁদ পাড়া ছেলে লইয়ে কোলে।

জনক-কিয়ারী, যায় ধীরি ধীরি,
চায় ফিরি ফিরি আপনা ভুলে।
আয় লো সকলে, দেখ্‌লো সকলে,
পরাণ ভরিয়ে, নয়ন তুলে॥ ৫৩৭ রাজকৃষ্ণ রায়।

ভৈরবী—চৌতাল।

প্রভাত হইল, ভুবন গাইল, জয় জয় জয় রাম।
আকাশ ছায়ায়, উষা সতী গায়, শ্রীরাম মধুর নাম।
শতদল জলে, ফোটে পরিমলে, রাম রাম বলে অলি।
রামনাম শুনে উদ্দেশে নলিনী, রাম পায়ে পড়ে ঢলি।
ফোটে শাখে শাখে, ফুল থাকে থাকে,
পাখি বলে রাম রাম বুলি।
জাগরে সকলে, রাম রাম ব'লে, ভকতি কপাট খুলি। ৫৩৮
রাজকৃষ্ণ রায়।

আলেয়া—একতালা।

রামের তুল্য পুত্র কেবা পায়।
এ সব অনিত্য কুপুত্র, অন্তে কে হয় মিত্র,
বিচিত্র সে দশরথের পুত্র, যার নাম শ্রবণ মাত্র,
ত্রিনেত্র পবিত্র, রবি পুত্র দূরে যায়।
ধন্য দশরথ শ্রীরাম-ধনে ধনী, রত্নগর্ভা-রাণী সে কৌশল্যা ধনী,
এমন পুত্র গর্ভে ধরেছিলেন তিনি, জন্মেন সুরধুনী যার পায়। ৫৩৯
দাশরথী রায়।

## রাম-বনবাস।

[ সীতার উক্তি। ]

ঝিঁঝিট খাম্বাজ—খং।

যাবে অনাথিনী করে কাননে।
রব কেমনে ভবনে।
প্রাণ যাবে এ দেহ ছেড়ে, শূন্য দেহ রবে পড়ে,
কি সুখ বল পিঞ্জরে বিহঙ্গ বিহনে।
নবীন নীরদ তুমি, তৃষিতা চাতকী আমি,
হব হে নাথ সহগামী, যাব সে বনে;
মন দুঃখ নিবারিব তবপদ সেবনে॥ ৫৪০

কেদারনাথ রায়।

গায়া ভৈরবী—খং।

যদি যাবে নাথ আমায় পরিহরি,
তবে কি লাগি জলদ অঙ্গ হর শরাসন ভঙ্গ,
করিয়ে আনিলে এ কিঙ্করী।
তুমি হে নাথ মরণ বারণ, তারণ কারণ নীরদবরণ,
জন্মের মতন ঐ চরণে লয়েছি হে শরণ;—
যেমন বিনা বরিষণে, চাতকিনী মরে প্রাণে,
তেমি তোমার অদর্শনে জীবনে শিহরি॥ ৫৪১ ঐ

[ রামের উক্তি। ]

বিভাস—আড়াঠেকা।

জানকী জানকি তুমি যন্ত্রণা যত কাননে।
সে দুঃখ বর্ণিতে আমি নাহি পারি এ কাননে॥

তুমি হে রাজনন্দিনী রূপ সরোজিনী জিনি,
কেন বিপিনবাসিনী, হবে সুধাংশু বদনে।
বাজিলে হে কুশাঙ্কুর, কাতর হবে অন্তর,
কমল নয়নে নীর সব কেমনে,—
বনে ফলমূল অশন, বাকল হবে বসন,
ত্যজি এ কুসুমাসন, শয়ন সে ধরাসনে॥ ৫৪২

কেদারনাথ রায়।

---

[ দশরথের উক্তি। ]

দেহে থাকিতে জীবন, ও লক্ষ্মণ বাপ্ এখন,
আমি কেমনে বলিব যা তোরা বনে।
নিতান্ত জেনেছি শুন্‌বি নেরে বারণ,
রামের আগে বাকল করেছিস্ ধারণ
ও গৌড় বরণ ;—
হ'লে তোদের অদর্শন, নিশ্চয় আমার মন,
জন্মের মতন এই হলো দরশন॥ ৫৪৩

মতিলাল রায়।

---

[ সীতার উক্তি। ]

কও বিবরণ, কেন হে নীলবরণ,
মৌন-মেঘ মুখ-শশী করে আবরণ।
আমার হলো প্রাণাকুল, ভেবে পাইনে কূল,
অকূল ভবার্ণবের কাণ্ডারি হে!
একি ভাব কিবা ভবে নারায়ণ॥

ভূষিত হয়ে রাজভূষণে, কখন বস্‌বেন সিংহাসনে,
দয়াময়। তোমার বিলম্ব দর্শনে, মনো হুতাশনে,
দয়াময়! দাসীর প্রাণ যে কাঁদে,
জ্বলে মরি হরি না রহে জীবন॥ ৫৪৪ মতিলাল রায়।

---

কেন চিত্ত চঞ্চল চল চারু-চাঁদ মুখী।
তোমা বিনা কে আছে আমার
সুখের সুখী দুঃখের দুঃখী।
কেন আর কর রোদন চাঁদবদনী তুলে বদন,
ঘুচাও মনোবেদন,
তুমি আমি ভিন্ন নই কি জন্যে তবে হও অসুখী॥ ৫৪৫ ঐ

---

কোথায় আজ হব ভূপালঘরণী, কি কপাল রে।
কোথায় নাথের সঙ্গে হ'লাম বনগামিনী,
কি কপাল রে॥
স্বপনে জানি না আমি নাথ হবেন বনগামী,
এসে কূলের কাছে ডুব্‌ল তরণী, কি কপাল রে॥ ৫৪৬ ঐ

---

[ কৌশল্যার উক্তি। ]

কেন কেন রাম আজ তোর এ বেশ ধারণ,
কও বিবরণ।
দেখে হলো আমার প্রাণ বিকল,
বল কেন অঙ্গে বল্কল,

দুঃখে বুক (ও বুক কেটে যায়রে, হায় মা হয়ে কি সইতে পারি)
দুঃখে চক্ষে বারি আমার না হয় নিবারণ ॥
কোথা রে তোর রাজ-বসন ভূষণ,
সন্ন্যাসীর বেশ কেন করি আমি দরশন,
শুন রে আমার কথা শোন, কেন চক্ষে বারি বর্ষণ,
( কেন চাঁদ বদন মলিন বাপ তোর )
ওরে কে তোর বসন কল্লে হরণ,
কে দিলেরে নিদ্রাকালে গৃহে হুতাশন ॥ ৫৪৭

মতিলাল রায়।

---

## সীতাহরণ।

[ মুনিপত্নীর উক্তি। ]

হয়ে রাজকন্তে, কেন কিসের জন্ত,
দীনবেশে অরণ্যে গমন।
পরিধান গাছের বাকল বিহনে বিচিত্র বসন ॥
পিতা যার মিথিলা পতি, জগৎ জীবন যার পতি,
তার একি দুর্গতি, হেরে যোগিনী আকৃতি,
বাহির হতেছে জীবন।
মণিময় অলঙ্কারে যে অঙ্গেতে শোভা করে,
বর্ণ হেরে স্বুবর্ণ হারে ;
সে অঙ্গেতে কেমন করে, করে বিভূতি ভূষণ ॥ ৫৪৮

শ্রীপতি চক্রবর্ত্তী।

---

[ শূর্পনখার উক্তি। ]

কে তুমি হে জটাধারী বল বল।
ভুবনমোহন রূপে কানন করেছ আলো।

হেরে তোমার মুখশশী, হইল মন উদাসী,
ক'রে ঐ চরণের দাসী, তাপিত প্রাণ কর শীতল।
সুধাংশু জিনি বদন, ভস্মে কর আচ্ছাদন,
নবীন বয়সে কেন সন্ন্যাসী হয়েছ বল॥ ৫৪৯

শ্রীপতি চক্রবর্ত্তী।

---

খাম্বাজ—আড়াঠেকা।

লক্ষ্মণ রে, কোথা রে এসে রাখ আমার প্রাণ।
এ ঘোর বিপদ কালে দেরে আমায় দরশন॥
মায়াবী পাপ নিশাচরে, সঙ্কটে ফেলেছে মোরে,
দেখা দিয়ে প্রাণ বাঁচারে।
নতুবা জনমের মত জীবনধন আজ হারাইলাম॥ ৫৫০

ঐ

---

[ সীতার উক্তি। ]

এ বিপদে কোথা বিশ্ব বিপদ নাশন।
ওহে জানকী জীবন॥
মায়াবী পাপ লঙ্কেশে, আসি দুষ্ট যোগী বেশে,
শূন্য বাসে পেয়ে আমায় করিল হরণ।
গিয়ে মৃগ অন্বেষণে, প্রবেশ করি কাননে,
কেমনে দাসীরে হলে বিস্মরণ।
তরিতে এ বিপদ-সিন্ধু, দেখা দাও হে দীনবন্ধু,
কৃপাসিন্ধু করে আমায় কৃপা বিতরণ॥ ৫৫১ ঐ

[ রাবণের উক্তি। ]

ঝিঁঝিট—আড়াঠেকা।

জেনেছি যে পূর্ণব্রহ্ম রামরূপে নারায়ণ।
তথাপি প্রতিজ্ঞা হেতু ত্যজিব না কভু রণ॥
মহিষী বল জানকি, স্বয়ং লক্ষ্মী মা জানকী,
তাঁর কোপে বলিব কি, দগ্ধ হয় ত্রিভুবন।
কিবা কর অনুমান, রুদ্র অংশ হনুমান,
ছদ্মবেশে লঙ্কাপুরে, করেছিল আগমন॥ ৫৫২

কালীকৃষ্ণ চক্রবর্ত্তী।

---

প্রসাদীসুর—একতালা।

এবার রাবণ রাজা খেল্‌চে দাবা।
রাম টিপ্‌চে বড়ে সামাল হাবা॥
( তোর ) দোষে রামের হস্তগত,
হয়েছে বিভীষণ দাবা;—
তার মন্ত্রণায় রাম চাল্‌চে বড়ে,
তোর এখন আর মিছে ভাবা।
( ঐ যে ) আস্‌চে রুকে অঙ্গদ ঘোড়া,
ওর কাছে আর কোথায় যাবা,
ওরে রাম রাজা কি হয় সাধারণ,
রাম জগতের বাবার বাবা॥ ৫৫৩ ঐ

---

বাহার খাম্বাজ—কাওয়ালী।

কত নেচেছিলো ময়ূরী সনে।
ফুল্ল প্রাণে মরি মধুর তানে,
কত গাইত শাখী শিরে পাখীগণে।
ফুল ফুল, সখীছলে, হাসি হাসি সম্ভাসি প্রাণ খুলে,
হাসি হাসি আঁখি, আঁখি নীরে ভাসি,
কিশোর কথা কত জাগিত মনে।
নাথসনে সখি গহন বনে॥ ৫৫৪

গিরিশ্চন্দ্র ঘোষ।

টোরি ভৈরবী—আড়াঠেকা।

লজ্জা রাখ শিবরাণি, ও মা লজ্জা নিবারিণী।
গর্ভবতী পতিহারা বনমাঝে পাগলিনী,
ঘোরা যামিনী, দুঃখিনী একাকিনী,
চিত চমকে মা তমনাশিনী।
বন শ্বাপদ সঙ্কুল, ও মা পরাণ আকুল,
রাখ অকূলে তনয়ারে তারিণী।
অবলায় রাখ গো রাঙ্গা পায়,
তারা তাপহরা দীন জননী॥ ৫৫৫ ঐ

বেহাগ।

চিন্তামণি চরণাম্বুজ চিত,
ভূখা ভূখা রহো পিও রামনাম সুধা,
গাও তো রামনাম, জপত রামনাম,
বোলত রামনাম, বদন ভরি ভরি। মিত্র।

ধনুর্দ্ধারী পাপতাপহারি,
নারায়ণ মদন মান মথন রে ॥ ৫৫৬
গিরিশ্চন্দ্র ঘোষ।

রামকেলী—দাদরা।

রামনাম গাওরে বনের পাখী।
প্রাণ ভরে আয় রাম বলে ডাকি ॥
রামনাম গাওরে বীণে, নামের গুণে ভাসে শীলে,
রামনাম গেয়েছিল বনের যত বানর মিলে,
গুহ প্রেমের ভরে নাম গেয়েছে,
পেয়েছে নীল কমল আঁখি ॥ ৫৫৭ ঐ

পুরবী—আড়াঠেকা।

মনদুঃখ শুন যামিনী।
শুন শুন তরুলতা, সীতার দুঃখের কথা,
সমীরণ শুন শুন দুঃখের কাহিনী।
শুন শুন তারামালা তাপিত প্রাণের জ্বালা,
নিদয় বিধাতা মন কাঁদে অভাগিনী ॥ ৫৫৮ ঐ

শ্রীরাগ।

জয় জানকীরঞ্জন, জয় রঘুনন্দন,
জগজ্জনতারণ, জয় রাবণারি।
জয় বনচারি, জয় ধনুর্ধারি,
হরধনুভঞ্জন, দুর্জ্জনশমন,
মধুসূদন দর্পহারি ॥ ৫৫৯ ঐ

# পৌরাণিক সঙ্গীত।

## হরিশ্চন্দ্রোপাখ্যান।

[ সব্যার উক্তি। ]

ললিত—আড়াঠেকা।

হায় কি হলো কোথা গেল আমার হৃদিভূষণ।
প্রাণের রোহিত মম নয়ন মনোরঞ্জন॥
হয়ে রাজার রমণী, হলেম পরিচারিণী,
শেষেতে হারাতে হ'ল, প্রাণের তনয়ধন।
কোথা মম প্রাণপতি, অযোধ্যার নরপতি,
কোথা আমি কোথা মম জীবন রতন;
জ্বলিছে হৃদি আমার, প্রবোধ না মানে আর,
এ দেহ করিয়ে ছার, করিব দুঃখ নির্ব্বাণ॥ ৫৬০

কৃষ্ণধন চট্টোপাধ্যায়।

---

[ সাবিত্রী সত্যবান। ]

ভৈরবী—আড়াঠেকা।

কোথা গেলে প্রাণনাথ অভাগী কাঁদে কাননে।
ফুরাল কি জীবলীলা কঠোর কাল শাসনে॥
কে আছে আমার আর, তোমা বিনে শূন্যাকার,
কানন কমলাশ্রম সকলি হেরি নয়নে।
উঠ নাথ কথা কও, তাপিত প্রাণ জুড়াও,
নিবিড় আঁধারে কেন পড়িয়ে থাক বিজনে॥ ৫৬১

অতুলকৃষ্ণ মিত্র।

আলেয়া—জলদ তেতালা।

এস না শমন আর লইতে অধিনীধনে।
হৃদয়ে রাখিব সদা, হৃদয়ের রতনে॥
কালনিশি নীলাম্বরে, ঘিরেছে তাপসবরে,
অভাগিনী অন্তহারে, ত্যজ অন্তকাল ;—
শোকনীর উপহার দিতেছি তব চরণে॥ ৫৬২

অতুলকৃষ্ণ মিত্র।

ভৈরবী—একতালা।

চিরদিন কখন সমান না যায়।
সুখ দুঃখ দেখ প্রত্যক্ষ সকলি জলবিম্ব জল প্রায়॥
অদৃষ্টের গুণে কি জানি কি করে, (ক্ষণে)
পাণ্ডুপুত্র পাশা খেলি গেল বনে।
অজ্ঞাতে রহিল বিরাট ভবনে, দাসত্বে কাল কাটায়।
অদৃষ্টের লিপি কে খণ্ডাবে বল, তার সাক্ষী দেখ মহারাজা নল,
রাজ্যভ্রষ্ট হ'ল, দময়ন্তী হারাল, শনির কোপে কষ্ট পায়।
দেখ হে ভূপতি, অযোধ্যার পতি,
রাজা হবে রাম, বনে হ'ল গতি,
পঞ্চবটী বনে, দুষ্ট দশাননে, সীতা সতী হরে লয়॥ ৫৬৩

প্যারিমোহন কবিরত্ন।

## ঐতিহাসিক সঙ্গীত।

[ অভিমন্যু বধ। ]

উঠ উঠ বীরবর, চল অমর ভবনে।
অমাময় চন্দ্রলোক, হায়, তোমার বিহনে॥

চল হে বিমল বিভা, উজলিতে দেব সভা,
চল হে ত্রিদিব ধামে, আরোহী এ দিব্য যানে।
ষোড়শ বরষগত, শাপ তব বিমোচিত,
চল চল চন্দ্রলোকে, কেন হে ধরাশয়নে ॥ ৫৬৪

প্রমথনাথ মিত্র।

[ কমলে কামিনী। ]

ললিত বিভাস—আড়াঠেকা।

এই যে ছিল কোথায় গেল কমলদল-বাসিনী।
লোকলাজ ভয়ে বুঝি, লুকাল শশীবদনী ॥
এই যে দেখি কালীদয়, সকলিত জলময়,
কালী যদি সদয় হয়, তবে জীবন রয়;—
কোথায় গেল সে সুন্দরী, কোথা বা লুকাল করী,
এ মায়া বুঝিতে নারি, ( বুঝি জ্ঞান হয় হরঘরণী ) ॥ ৫৬৫

কিশোরীমোহন শর্ম্মা।

জয়জয়ন্তী—ঝাঁপতাল।

কার সাধ্য ও মা সীতে, তব বন্ধন তুষিতে,
তুমি সীতে তুমি অসীতে, তুমি অন্নদা কাশীতে।
অসীতা রূপে অসি-ধরা, দনুজ-কুল নাশ করা,
সীতারূপে এসেছ ধরা, রাবণকুল নাশিতে।
দেহি অন্ন দাসে দেহি, বিশ্বমাতা বৈদেহী,
ভব-ক্ষুধা নিবৃত্ত কর, আর দিওনা আসিতে।
যদি কৃপা না কর দীনে, অন্নাদি বসন দানে,
দাশরথিরে হবে নিদানে চরণ-দানে তুষিতে। ৫৬৬

দাশরথী রায়।

আলেয়া—একতালা।

কি হ'লো মরি! একি রে নয়নে হেরি,
কি লয়ে কোন্ মুখে ফিরে, যাব আর হস্তিনাপুরী।
ঐ দেখ হে মীনকেতু, একমাত্র বংশসেতু;
ছিল প্রাণের বৃষকেতু, নাশিল দুরন্ত অরি।
যাত্রাকালে মা আমারে, সঁপে দিয়েছেন কুমারে,
কি ব'লে জুড়া'বে তাঁরে, বিফল আর এ জীবন ধরি॥ ৫৬৭

মনোমোহন বসু।

[ ভীষ্মের শরশয্যা। ]

ভৈরবী—পোস্তা।

মরি রে প্রাণকুমার আমার, এ দশা তোর কে করিল।
এই বিশ্বমাঝে কোন্ পাষণ্ড ভীষ্ম-জননী নাম ঘুচাল॥
জানিরে তোর ইচ্ছা-মরণ, এ দশা তোর কিশের কারণ,
ওরে জীবন-ধন, দুঃখিনীর অঞ্চলের নিধি, কোন্ পাষণ্ড হরে নিল।
দেখে বে তোর জীর্ণ দেহ, কার কি হলো না মোহ,
তোর মাতামহ জগদিষ্ট সেই শ্রীকৃষ্ণ,
বল দেখিরে কোথায় ছিল॥ ৫৬৮ অজ্ঞাত।

[ অজ্ঞাত বাস। ]

সরফরদা—ঢিমে তেতালা।

রক্ষ রক্ষ আজ নারায়ণ।
এ বিপদে কর পরিত্রাণ॥
শুন ওহে দয়াময়, তুমি বিপন্ন আশ্রয়,
সকলি ঘটিছে হরি তোমারি মায়ায়,
কোন্ মহাপাপে নাথ কর এত বিড়ম্বন।

তব নাম উচ্চারণ, করে বিপদে যে জন,
তাহার মঙ্গল হয়, বেদের বচন—
মরি তাতে ক্ষতি নাই, হাসাও না শত্রুগণে।
কোথা হবো রাজ্যেশ্বরি, কোথা সুদেষ্ণা কিঙ্করী,
হইয়ে দুঃখেতে কাঁদি, দিবস শর্ব্বরী,
তবু তব মনোবাঞ্ছা হ'ল না কি পূরণ।
কোথা রাজা যুধিষ্ঠির, কোথা বীর বৃকোদর,
আসিয়ে দেখ হে তব দুর্গতি পত্নীর—
মৃত্যুকালে বড় সাধ, দেখি পতি-শ্রীচরণ ॥ ৫৬৯

যোগীন্দ্রচন্দ্র মুখোপাধ্যায়।

---

[ সুভদ্রা হরণ। ]

পিলু—ঠুংরি।

এতেক দিনের পরে আশা পূরাব,
সবে মিলি মোরা আনন্দে ভাসিব।
সখীর পাশে মোরা সকলে,
নাগরে হেরিয়ে মন সাধে নয়ন জুড়াব ॥ ৫৭০

অজ্ঞাত।

---

পিলু খাম্বাজ—খেমটা।

মোহন গুণমণি রতন হারে।
নবীন জীবন নবনলিনী, দিনু তুলিয়া তব করে।
রেখ সযতনে, এ সতী রতনে,
সাজা'য়ে বনে বনহারে ॥ ৫৭১ অজ্ঞাত।

---

সুরট মল্লার—আড়াঠেকা।

সুমন্দ হিল্লোলে আজি প্রেমসমীর বহিল,
খেলিছে মালতী সনে হেরে নয়ন মোহিল।
বিধাতা হইও সহায়, যেন হে লতিকায়,
ছিন্ন ভিন্ন নাহি করে, অনিল হয়ে প্রবল॥ ৫৭২
অজ্ঞাত।

খাম্বাজ—কাওয়ালী।

দিলাম বাঁধিয়ে কবরী।
কিবা চাঁচর চিকুর শোভে মরি মরি॥
নীলাম্বর মাঝে যেন শরতের শশী,
তেমতি আননে তব শোভিছে সুন্দরি।
আসিয়ে তোমারি পাশে ও গো জলেশ্বরি,
মোহিত হইবে নাথ হেরিয়ে মাধুরী॥ ৫৭৩ অজ্ঞাত।

পিলু—যৎ।

আজি গো সজনি তোমায় সাজাইব যতনে,
যেখানে যে শোভা পায় সেই সেই রতনে।
বেঁধে দিব কেশপাশ ও গো চন্দ্রবদনে,
অঞ্জন পরায়ে দিব সচঞ্চল নয়নে।
পরাব চিকণ মালা গেঁথে নব প্রসূনে,
শোভা হেরি রতিপতি পড়ে রবে চরণে॥ ৫৭৪
অজ্ঞাত।

[ দ্রৌপদীর বস্ত্রহরণ। ]

জয়জয়ন্তি—একতালা।

খেল না খেল না পাশা হে ধর্ম্ম রাজন,
পাশায় সর্ব্বস্ব হারি হইবে নিধন।

সময় গুণে সব যাবে, ধন যাবে, মান যাবে,
শেষেতে কলঙ্ক হবে, আছে কপালের লিখন।
নলরাজা দময়ন্তী, পাশাতে হয় কতই শাস্তি,
রাজ্যধন সব গেল করে অরণ্যে ভ্রমণ।
পাশাতে পড়িলে আড়ি, রাজ্যধন সব ছাড়ি,
হতে হবে বনচারি অতি খল দুর্য্যোধন॥ ৫৭৫

বিশ্বনাথ দে।

গারা ভৈরবী—একতালা।

আমি কেমন করে নারী হয়ে যাইব সভায়।
কি করিব কোথা যাব কি হবে উপায়॥
একে আমি কুলনারী, ঘরের বাহির হ'তে নারি,
হায় কি করিলে হরি, ঘটালে ঘোর দায়।
এই কপালে মোর ছিল, লজ্জা মান সব গেল,
বরঞ্চ মরণ ভাল, বুক ফাটি যায়॥ ৫৭৬ ঐ

বারোয়া—ঠুংরি।

হরি দয়াময়।
চিন্তে পাল্লে চিন্তামণি তবে কি বিপদ রয়।
ভক্তাধীন নাম ধরে. ভক্ত ডাক্‌লে রইতে নারে,
ভক্তিভাবে ছাওয়াল হয়ে, নন্দের বাধা মাথায় বয়।
বিশ্বনাথের এই বাণী, সদায় ডাক চিন্তামণি,
জুড়াবে প্রাণী ;—
হরি হরি হরি ব'লে যেন আমার প্রাণ যায়॥ ৫৭৭ ঐ

পৌরাণিক সঙ্গীত।

[ প্রহ্লাদের উক্তি। ]

ললিত—আড়খেম্‌টা।

কোথায় আছ নারায়ণ।
অস্ত্রাঘাতে মরি প্রাণে রক্ষ বিপদভঞ্জন ॥
তোমা বিনে নাহি জানি, তুমি সবার অন্তর্যামি,
ঘোর বিপদে পড়ে প্রভু ডাকি তোমায় অনুক্ষণ ॥
ডাকি আমি বার বার, রক্ষা কর গদাধর,
তুমি না রাখিলে মোরে, কে করে রক্ষণ।
বিশ্বনাথের এই বাণী, ভয় কি প্রহ্লাদ গুণমণি,
তোমারে করিবে রক্ষা শ্রীমধুসূদন ॥ ৫৭৮

বিশ্বনাথ দে।

---

পাহাড়ী—লোফা।

আয় আয় আয় গুটিগুটি চলি,
আয় আয় আয় ধবলী শ্যামলী,
ওরে গোলক ত্যজে আস্‌বে হরি ধরাতলে।
হরি রাখ রাঙ্গা চরণকমলে, হরি হে হরি হে ;
ধেনু শুনরে ওই ভক্ত ডাকে হরি ব'লে।
ভক্ত হৃদয় ভরি, শোন বাজিছে বাঁশরী,
ডাক্‌লে হরি রইতে নারি,
রাঙ্গা চরণকমল দেয় তারে,
প'ড়ে বিপদে, শুন ভক্ত ডাকে বারে বারে,
রুণ রুণ রুণ নূপুর বাজে, ভক্ত হৃদয়ে তার বাজে,

কানু বিভোর, ধেনু নেহার, কানু চলে ঢলে ঢলে,
বনমালা দোলে গলে, কানাই প্রেমে ভাসে নয়নজলে ॥ ৫৭৯

গিরিশচন্দ্র ঘোষ।

---

[ যবন কর্ত্তৃক আক্রমণ সময়ে রাজপুতগণের উক্তি। ]

ঝিঁঝিট—কাওয়ালী।

আয় লো সজনি ত্যজি সুখ নিকেতন,
চিতানলে চিতানল করি নিবারণ।
ঘটিল যে পরমাদ, পরাণে নাহিক সাধ,
বিধাতা সাধিল বাদ, সুখ আশ অবসাদ,
বিনা স্বাধীনতা ধন ;—
চিতায় চিতের সাধ ফুরাল এখন ॥ ৫৮০

কুঞ্জবিহারী বসু।

---

[ প্রতাপ সিংহ। ]

সিন্ধু ভৈরবী—আড়াঠেকা।

ধন্য হে প্রতাপ সিংহ ক্ষত্রকুল ধুরন্ধর,
তব নাম নিরবধি রবে ভারত ভিতর।
প্রবল সম্রাট ভয়ে, রাজগণ ভীত হয়ে,
অনায়াসে যবন করে, দিল সবে রাজকর।
কিন্তু তুমি সে সময়ে, সামান্য সামন্ত নয়ে,
রহিলে অটল হয়ে, করিলে মহা সমর।
তব ভয়ে শশঙ্কিত, সর্ব্বদা আকবর চিত,
কৌশল করিয়া কত, তোমা বাধ্য করিবার।

তৃণশয্যা করি সার, বনফল মূলাহার,
তথাপি অধীন হ'তে, নাহি হলে অগ্রসর।
যতদিন রবে ক্ষিতি, তব এই যশ খ্যাতি,
ঘোষিবে পৃথিবীময়, ধন্য প্রতাপ বীরবর॥ ৫৮১

অভয়াচরণ ভট্টাচার্য্য।

সুরট খাম্বাজ—কাওয়ালী।

কেন যোগীবেশে ভ্রম এ বিজন কাননে,
না জানি কোন্ অভাগিনী, কাঁদে তোমা বিহনে।
কেন ধরিয়াছ ধনু, ভ্রুভঙ্গে ফুল-ধনু,
কটাক্ষ কুসুম-শরে, কেবা স্থির ভুবনে,
অধরে সুধার রাশি, রেখছ কি গোপনে।
অমর নগরবাসী তব প্রেম অভিলাষী,
চল হে হৃদয়ে ধ'রে লয়ে যাই যতনে,
নন্দন কানন মাঝে, সুরগণ সদনে॥ ৫৮২

গিরিশচন্দ্র ঘোষ।

বেহাগ মিশ্র—একতালা।

রতন-আসনে রতন-ভূষণে যুগল রতন রাজে,
চরণে নূপুর, আহা কি মধুর, রুণুঝুনু ঝুনু বাজে।
সবে আঁখি ভরি হেরিয়ে মাধুরী, প্রাণ ভরিয়ে বল হরি হরি,
সুমধুর তানে হরিগুণ গানে নাচিল মধুর সাজে॥ ৫৮৩

রাজকৃষ্ণ রায়।

খাম্বাজ—একতালা।

একি হলো মম দেবর লক্ষ্মণ,
আনন্দে বিষাদ একি কুঘটন।
নৃত্য করে কেন দক্ষিণ নয়ন, কহ হে দেবর ইহার কারণ।
করি অনুমান, প্রভু ভগবান, পীড়িত হয়েছেন, হেন করি মন ॥
কেন এলাম আজ বাল্মীক নগরে,
চল চল মোরা যাই গৃহে ফিরে,
দেখে চিন্তামণি ওহে গুণমণি,
আসবো পুনর্বার মুনি তপোবন ॥ ৫৮৪

অজ্ঞাত।

টোড়ি ঝিঁঝিট—একতালা।

কোথা পঙ্কজমুখী, দুঃখিনী জানকী রহিল।
বুঝি এতদিনে সোণার কমল শুকাইল ॥
আমা বিনে নাহি জানে, আছে কি জীবিত প্রাণে,
আর তো জ্বালা সহে না,
অনলে পশিব, সাগরে ডুবিব, তাহে যদি যায় যাতনা ;
কেরে হেন নিদারুণ স্থতি, প্রাণের প্রাণ হরিল ॥ ৫৮৫

অঘোরনাথ পাঠক।

## চৈতন্য লীলা।

[ চৈতন্যের উক্তি। ]

খাম্বাজ মিশ্র—একতালা।

হরি মন মজায়ে লুকালে কোথায়।
আমি ভবে একা, দাও হে দেখা,
প্রাণসখা রাখ পায় ॥

কালশশী বাজালে বাঁশী, ছিলাম গৃহবাসী কল্লে উদাস,
কুল ত্যজে অকূলে ভাসি,
হৃদ্‌বিহারী কোথায় হরি, পিপাসী প্রাণ তোমায় চায়॥ ৫৮৬

গিরিশচন্দ্র ঘোষ।

---

মঙ্গল মিশ্রিত—একতালা।

রাধা বই আর নাইক আমার,
রাধা বলে বাজাই বাঁশী।
মানের দায়ে সেজে যোগী, মেখেছি গায় ভস্মরাশি॥
কুঞ্জে কুঞ্জে কেঁদে কেঁদে, রাধানাম বেড়াই সেধে,
যে মুখে বলে রাধা, তারে বড় ভালবাসি॥ ৫৮৭ ঐ

---

খাম্বাজ মিশ্রিত—খং।

বাঁকা হ'য়ে দেখা দিয়ে কোথায় লুকালে।
প্রাণ মন কেন মজালে॥
সাধে কি কাননে আসি, কে হে বাজালে বাঁশী,
ছলে ভুলাইয়ে প্রাণ, অকূল মাঝে ভাসালে॥ ৫৮৮ ঐ

---

কাফি বারোয়া—একতালা।

অপার হরিনামের মহিমা।
প্রাণ কর শীতল, বোল হরি বোল,
ঘুচ্‌বে মনের কালিমা॥
হরিনামের রসে পাষাণ গলে.

আয় ডাকি আয় হরি ব'লে,
হরি ব'লে ভবে যাই চলে ;—
হরি হৃদয় মাঝে উদয় হবে,
হরি প্রেমের নাই সীমা ॥ ৫৮৯ গিরিশচন্দ্র ঘোষ।

---

মুলতানী—জলদ্ একতালা।

প্রাণ গা রে! মন গা রে!
নিখিল ভুবন, ভাবে মগন, হইয়ে ভাবে যাঁরে।
প্রাণায়াম রামনাম, গা রসনা অবিরাম,
ধরাধাম স্বর্গধাম পাবি একধারে।
জ্বলন্ত মরুভূ-মাঝে ভিজিবে সুধাধারে ॥ ৫৯০
রাজকৃষ্ণ রায়।

---

ভৈরবী—দাদ্‌রা।

রাম নামের প্রেম বল্‌বো কত,
রামের প্রেমে ত্রিলোক বাঁচে।
যে রাম বলে বাহু তুলে, সেই যেতে পারে রামের কাছে।
(আমার) হৃদয় মাঝে রাম বিরাজে,
বীরের সাজে ধনুকধারী,
বীরের সাজ নয় প্রেমের সাজ
প্রেমরূপ রাম বসে আছে ॥ ৫৯১ ঐ

---

## বিল্বমঙ্গল।

টোড়ি ভৈরবী—একতালা।

চল তাঁরে, সবে মিলে করি দরশন।
ভাবেতে বিভোর হয়ে, প্রেমে প্রাণ মজাইয়ে,
যে জন আসিছে ধেয়ে, সেই মহাজন।
তাঁহারি করুণা বলে, ভব পারে যা'ব চলে,
গুরু দেখাইল পথ (দিয়ে) নূতন নয়ন॥ ৫৯২

শরচ্চন্দ্র সরকার।

পাষাণের ভার নয়রে গুরু,
পাপের ভারই গুরু অতি।
পাপকে আমি ডরাই বড়,
শিলায় আমার কিসের ক্ষতি।
তিল পরিমাণ পাপের ভার,
বইতে পারে সাধ্য কার,
জগৎ কোটী অনেক লঘু, তুচ্ছ পাষাণ রতি রতি॥
কোথায় হরি দাও হে দেখা,
পাপের গিরি মাথায় রাখা,
সাধ্যাতীত মোর,
পায়ে ঠেলে দাও হে ফেলে পাপের পাষাণ পাপীর গতি॥ ৫৯৩

রাজকৃষ্ণ রায়।

সাওন মিশ্র—একতালা।

দিয়ে করতালি, এস হরি বলি, হরিনাম করি গান,
কাল হরি আর হরি ব'লে, শীতল করি তাপিত প্রাণ।

অলসে দিন ব'য়ে যায়, প্রেমের হরিনাম বলি আই,
রাঙ্গা পায় সঁপি মন কায় ;
সুধায় ভাসি, দিবানিশি, সুখে সুধা করিপান ॥ ৫৯৪

গিরিশচন্দ্র ঘোষ।

হরি বল্ হরি বল্ হরি বল্ মন।
ছাড় মোহ মায়া ভ্রম ছায়া সংসার স্বপন ॥
(একবার হরি বল বলরে!)
আয় ভক্তি ভরে, উচ্চৈঃস্বরে,
করি হরি সঙ্কীর্ত্তন ॥
(ওরে নেচে নেচে রে)
আমরা প্রেম ভিখারী প্রেমের হরি,
করে প্রেম বিতরণ ॥ ৫৯৫

রাজকৃষ্ণ রায়।

বিহঙ্গড়া—জলদ একতালা।

তুলি যাতি যুতি মালা গাঁথিব সই।
মল্লিকা মালতী, তারকা জিনি ভাতি,
তুলি বেলা, গাঁথি মালা,
দিব প্রেমভরে প্রেমময়ী।
পারুলে বকুলে, অঞ্চল ভরি ফুলে,
যতনে বাঁধিয়া দিব বেণী।
চম্পক টগর, পরিমল তরতর,
সারি সারি ফুল্ল নলিনী।
হাসে ফুল ফুল ফুল বাস অবচই ॥ ৫৯৬

গিরিশচন্দ্র ঘোষ।

খাম্বাজ—একতালা।

ধীরি ধীরি বয় মৃদুল বায়,
ধীরি ধীরি ফুল দুলিছে তায়,
হাসিয়ে হাসিয়ে লতার গায়।
ভুরু ভুরু উড়ে ফুলের বাস,
কোকিল বসিয়ে কোকিল পাশ,
হরিগুণ গান হরিষে গায়।
ছোট ছোট ফুল হাসিয়ে, গলে গল রাখি দুলিয়ে,
চুপি চুপি হরি বলিয়ে, কোট কোট চোখে চায়॥ ৫৯৭

রাজকৃষ্ণ রায়।

---

আলেয়া—যৎ।

চর্ম্মচক্ষে রামকে দেখে কি ফল পাব ওহে ভাই।
যাচ্ছি মনে করে আশা যদি জ্ঞান-নেত্রে পাই॥
শুনেছি রাম গুণনিধি, হরেন পাপীর পাপজলধি,
আছে আশা সেই অবধি, আমি পাপে পূর্ণ ভাই॥
হারায়েছি চর্ম্মচক্ষু, তাহে আমার নাহি দুঃখ,
পাছে আবার জ্ঞান চক্ষু, ভবে এসে হারায়ে যাই॥
এ ভবের বাজারে ভাই, কেবল গোল শুনিতে পাই,
কেহতো শুনিতে নাই, তাই রামের কাছে যাই॥
সূক্ষ্ম চক্ষু হারাই পাছে, ঐ ভয় অন্তরে আছে,
এবার তো হারালেম মিছে, সে পক্ষের সম্বল চাই॥ ৫৯৮

হরিপ্রসাদ দেবশর্ম্মা।

কালেঙ্গড়া—কাওয়ালী।

কে তায় সাজাবে জটাধারী,
সোণার অঙ্গে পরিবে বাকল আমরি মরি।
যে রামের পদ-সরোজে, কুশাঙ্কুর ফুটিলে বাজে।
বন মাঝে তার কি যাওয়া সাজে,
ছি ছি এমন কথা আর বলিস্‌নে নিষ্ঠুরা নারী॥
মরি মরি প্রাণ কাঁদে, যে বিধি করিল চাঁদে,
রাহুর আহার সেই বিধি বাদ সাধে,
আমি মরিলে দিস্ রামকে বনে তোর পায়ে ধরি॥ ৫৯৯

হরিপ্রসাদ দেবশর্ম্মা।

[ দুষ্মন্ত সভায় শকুন্তলার উক্তি। ]

( যখন দুষ্মন্ত শকুন্তলাকে চিনিলেন না )

সখি বিজনোরে * যাই।
বাসন্তি কোকিল সনে, মিলাইয়ে লয় তানে,
করিব সঙ্গীত আমি শুনিব তাহাই ;
কি কাজ লো রাজসভায় ?
বিজনোরে যাই।
ঊষায় মুরলী লয়ে, ঘুমন্ত সে প্রকৃতিরে,
জাগাব যমুনাতীরে গাইয়ে সদাই ;
কি কাজ লো রাজসুখে ?
বিজনোরে যাই।
দুলে দুলে আশে পাশে, শরতে পদ্মিনী হেসে,

* বিজনোর—শকুন্তলার জন্মগ্রাম।

নাচিবে, নাচাবে জলে চল চল গাই ;
কি কাজ নগরে ? গ্রামে
বিজনোরে যাই।

চাঁদমুখ নিরখিয়ে, তপোবন ঘরে গিয়ে
নাচাব হরিণী লয়ে মৃদুল নাচাই' ;
কি কাজ লো রণতালে ?
বিজনোরে যাই।

ফুটিলে মল্লিকা ফুল, করিব কাণের দুল,
বকুলের কণ্ঠহার পরিব সদাই ;
কি কাজ রাজ আভরণে ?
বিজনোরে যাই।

গোলাপ সীমন্তে দিব, যুথির বলয় পরি,
মালতী কঙ্কন হবে পরিব তাহাই ;
কি কাজ কনকে মম ?
বিজনোরে যাই।

চাঁপার মেখলা করি, পরিব লো কোটিদেশে
সাজিব বনের মেয়ে, আছিলো যা তাই ;
কি কাজ রাণীর বেশে ?
বিজনোরে যাই। ৬০০

কামিনীকুমার দত্ত।

বেহাগ—একতালা।

( ও তাই ) ভাবিরে মনে,
বিধি কি এমন হবেন সদয় প্রেয়সী বিরহ সন্তাপিত জনে।

..রে শিশুদ্বয় মম অবয়ব, জানকী কুমার হয় অনুভব,
..ছু মনে কত হতেছে উদ্ভব সম্ভব তা হবে কেমনে।
..য়ে রাজ্য ভার তুষিতে প্রজায়, উহু মরি বল্‌তে বিদরে হৃদয়,
পঞ্চমাস গর্ভা বিনা দোষে হায়! প্রিয়াকে দিয়াছি বনে।
ভারতে এমন কেবা আছে আর, মমতুল্য করে নৃশংস আচার,
অভিমানে বুঝি প্রেয়সী আমার জীবন ত্যজেছেন কাননে॥

৬০১ অজ্ঞাত।

---

ভুপালী—কাওয়ালী।

উপায় কি করিব এখন।
সংসপ্তকগণ সহ, অর্জ্জুন করে বিগ্রহ,
দ্রোণ করি চক্রব্যুহ নাশে সৈন্যগণ।
বৃকোদর আদি বীরে, ব্যুহ প্রবেশিতে নারে,
আছে দ্বার রুদ্ধ করে সিন্ধুর নন্দন।
যদি কেহ ধনুর্ধর, পার শঙ্কটে উদ্ধার,
করি রিপু দর্প চুর করিয়ে প্রধান॥ ৬০২

মতিলাল মুখোপাধ্যায়।

[ ভরদ্বাজ মুনির উক্তি। ]

সুরট মল্লার—আড়খেম্‌টা।

শ্মশান ভবনে ভব যাঁর ভাবে;
পাব ভবের ধন সে রাঘবে।
হবে দীনের প্রতি দীননাথের দয়া,
এ দীনের কি সে দিন হবে।

আমি অতি দীন হীন নিরাশ্রয়,
কর্‌বেন কিহে আমার আশ্রয়ে আশ্রয়,
দিবেন পদাশ্রয়, সেই গুণাশ্রয়, শ্রীচরণ পল্লবে।
বন যাত্রা কালে একদিন মম ধাম,
এসেছিলেন অশেষ গুণের গুণধাম,
আরবার দয়া করে আস্‌বেন কি সে রাম,
এত দয়া কি সম্ভবে।
তবে যদি হেতু নির্গুণে নিস্তার,
স্বগুণে গুণ-সিন্ধু অবতার,
দাশরথী বিনে দাশরথীর ভার গ্রহণ কে করে ভবে॥ ৬০৩

দাশরথী রায়।

[ বাল্মীকির অম্বেষণ। ]

সুরট মল্লার—একতালা।

ওরে লব কোথা লুকালি।
জানকী-কুমার জীবন আমার জীবন বুঝি হারালি॥
তোরে এ সে নয়নে না হেরিয়ে সীতে,
নয়নের জলে ভাসিতে ভাসিতে,
জীবন নাশিতে জলে প্রবেশিতে যাবে মনদুঃখে জ্বলি।
একে হয় না সীতের শোক সম্বরণ, নিরপরাধে সে নীরদ বরণ,
পঞ্চমাস গর্ভে দিয়াছেন বন, শোকে সোণার অঙ্গ কালী।
দৃষ্টিহীন জনের যষ্টিরে যেমন, তেমতিরে তুই জানকীর সবে ধন,
আর আছে কি ধন কিসের সম্বরণ, করিব লব কি বলি।
( ওরে ) দুগ্ধপোষ্য তনু কোমল অতিশয়,
তপনের তাপ তোরে নাহি সয়,

বৃন্দাবন ত্যজে কোন্ বন মাঝে কি খেলা খেলাতে গেলি ॥
বনে বনে তোর না পেয়ে সন্ধান, হ'লরে আমার হত ধ্যান জ্ঞান,
মরিরে আবার হরিসূত আমার, হরিসাধন ভুলালি ॥ ৬০৪

দাশরথী রায়।

[ সতীদেহ ত্যাগ সংবাদ শ্রবণে শিবের বিলাপ। ]

ললিত ঝিঁঝিট—ঝাঁপতাল।

নন্দিরে কার মায়ায় বন্দী হয়ে থাকি এ মন্দিরে।
মহামায়ায় হারালেম কার মায়ায় হয়ে বন্দীরে ॥
দক্ষালয়ে গিয়েছিলি, তুইত সতীর সঙ্গে ছিলি,
( নন্দিরে ) প্রাণ ত্যজিতে কেন দিলি আমার প্রাণের উমারে।
আমি ঈশান সন্ন্যাসী, সতত শ্মশানবাসী,
বাস বাসে ভাল না বাসি বাসনা হয় অন্তরে।
তবে গৃহে বসতি করি সতী ভার্য্যারই মায়ায়,
হৃদ বসতি ছেড়ে আমার সে সতী আজ রইল কোথায়,
মিছে মায়ায় কেউ কারো নয় নন্দি দেখ মনে করে ॥ ৬০৫

দাশরথী রায়।

[ গুহক চণ্ডালের উক্তি। ]

বনে গেলিনে বলেরে ভাই ভেবে ছিলাম আমি চিতে।
দীনকে বুঝি ভুলে গেছ দিন পেয়েরে রামা মিতে ॥
আমারে অগণ্য করে, অন্য পথে গেলে পরে,
ত্যজিতাম রে প্রাণবাণ দান করে হৃদয় পরে,
নতুবা জীবনে যেতেম জীবন সঁপিতে ॥
আশা দিয়ে গেলি যে কালে, আস্‌ব বলে আশা কালে,
সে আসার আসাতে আছি আশা পথ চেয়ে ;

সতত নবঘন রূপ জাগিছে মম অন্তরে,
গগণে হেরি নবঘন 'ক্ষণ ক্ষণ নয়ন ঝোরে',
ভালবাসিরে মিতে তোরে জীবন সহিতে ॥ ৬০৬

দাশরথী রায়।

যোগিয়া ভায়রোঁ।—যৎ।

উমা যাও কি মা হরের নিবাসে।
এলে গিরিপুরে, তিন দিনের তরে, ছিলাম আমি মনের উল্লাসে।
তোমায় নিতে উমা শশি, আজ বিজয়া উদয় আসি,
পুরবাসী নয়ন জলে ভাসে।
মা এ দুখ কি জানে অন্যে, তুমি মোর অন্নপূর্ণে,
তোমাকে তিন দিনের জন্যে এনে এ বাসে।
না পূরে মা মন সাধ, সাধ পূরাতে এ বিষাদ,
পূরে কেবল শিবের সাধ শেষে।
দুখিনীর মুখ চেয়ে, আর দুদিন রও হিমালয়ে,
এবার শিবকে ব'লে ক'য়ে পাঠাও কৈলাসে।
অভাগিনীর কপাল গুণে, এসেন জামাই দিন গুণে,
পাষাণ গুণে বাঁচি প্রাণে শেষে।
( আমি ) মৈনাকের শোকে জরা, তুমি মেয়ে দুখপাসরা,
তোমায় পেয়ে হই মা হারা কপালের দোষে।
চেয়ে দেখ্‌গো ওমা তারা, অচল গিরি পড়ে ধরা,
তারা ব'লে নয়ন জলে ভাসে ॥ ৬০৭

শ্রীকান্ত শর্ম্মা।

নিমাই সন্ন্যাস।

দেশ মিশ্রিত—খং।

একাধারে রাধাকৃষ্ণ বিরাজে।
শ্যাম সেজে কাঁদালে রাধা, কাঁদ হে গৌর সাজে।
দ্যাখ্‌রে প্রেমের খেলা মন আমার,
আনন্দে ভাসল ধরা এল গৌউর চাঁদ,
মন মজালে মোহনবেশে, পাত্‌লে প্রেমের ফাঁদ।
হরিনাম রটল রে দেশে,
প্রেম বিলাবে প্রেমনীরে ভেসে,
পিবে সুধা প্রাণ পদ-রাজিব রাজে,
দাঁড়া'বে বাঁকা হ'য়ে হৃদয় মাঝে,
দ্যাখ্‌রে প্রেমের খেলা মন আমার॥ ৬০৮

গিরিশচন্দ্র ঘোষ।

বিভাস—একতালা।

কাঁহা মেরি বৃন্দাবন, কাঁহা যশোদা মাই।
কাঁহা মেরা নন্দ পিতা, কাঁহা বলাই ভাই॥
কাঁহা মেরি ধবলী, শ্যামলী, কাঁহা মেরি মোহন মুরলী,
শ্রীদাম শুদাম রাখালগণ, কাঁহা মে পাই।
কাঁহা মেরা যমুনা তট, কাঁহা মেরা বংশীবট,
কাঁহা গোপনারী, মেরি, কাঁহা হাঁমারি রাই॥ ৬০৯ ঐ

বিভাস—কাওয়ালী।

রাই কাল ভালবাসে না।
কাল দেখে বলেছিল কুঞ্জে যেন এসে না।

রূপের বড় গরব করে রাই,
দেখ্‌বো এবার মন যদি তার পাই,
এবার গৌউর হ'য়ে ধর্‌বো পায়ে, আরত কাল রব না।
বড় অভিমানী রাই, বাঁশী ছেড়ে কেঁদে ফিরি তাই।
যোগীবেশে ফির্‌বো দেশে, ঘরে ত মন বসে না॥ ৬১০

গিরিশচন্দ্র ঘোষ।

টোরী ভৈরবী—একতালা।

জয় নিত্যানন্দ গৌরচন্দ্র, জয় জয় ভব-তারণ।
অনাথ ত্রাণ জীব প্রাণ ভীত ভয়-বারণ॥
যুগে যুগে রঙ্গ, নব লীলা নব অঙ্গ,
নব রতঙ্গ, নব প্রসঙ্গ, ধরা ভার-ধারণ।
তাপহারী প্রেমবারি বিতর রাস-রস-বিহারী,
দীন আশ কলুষ নাশ, দুষ্ট ত্রাস কারণ॥ ৬১১ ঐ

বিভাস মিশ্রিত—একতালা।

আমরা রাখাল বালক মাঠে ধেনু চরাই।
খিদে পেয়েছে খেতে দে মাই॥
নেচে নেচে খেলি গোঠে মাঠে,
বেণু বাজাই মোরা হাটে ঘাটে,
তোরা ভিক্ষা দিবি মাগো এসেছি তাই।
দেনা মা যা দিবি আদর কোরে,
আদর কোরে দিলে মনে ধরে,
দেরি কোর না মা মোরা খেলিতে যাই॥ ৬১২ ঐ

বারোঁয়া মিশ্রিত—একতালা।

দেগো ভিক্ষা দে।
আমি নূতন যোগী ফিরি কেঁদে কেঁদে॥
ওমা ব্রজবাসী, তোদের ভালবাসি;
ওগো তাইত আসি দেখ মা উপবাসী,
দেখ মা দ্বারে যোগী, বলে রাধে রাধে॥
বেলা গেল যেতে হবে ফিরে,
একাকী থাকি মা যমুনা তীরে,
আঁখিনীর মিশে নীরে,
চলে ধীরে ধীরে ধারা মৃদুনাদে॥ ৬১৩

গিরিশচন্দ্র ঘোষ।

---

সুরট মিশ্রিত—একতালা।

চন্দ্রকিরণ অঙ্গে, নম বামন-রূপধারী।
গোপীগণ মনোমোহন, মঞ্জু-কুঞ্জ-চারী,
জয় রাধে শ্রীরাধে॥
ব্রজবালক সঙ্গ, মদন-মান-ভঙ্গ,
উন্মাদিনী ব্রজ-কামিনী, উন্মাদ রতঙ্গ,
দৈত্য-ছলন, নারায়ণ, সুরগণ ভয়হারী;
ব্রজবিহারী, গোপনারী মান-ভিখারী।
জয় রাধে শ্রীরাধে॥ ৬১৪ ঐ

---

টোরী ভৈরবী—একতালা।

আর ঘুমাওনা মন।
মায়া ঘোরে কত দিন রবে অচেতন॥

কে তুমি কি হেতু এলে, আপনারে ভুলে গেলে,
চাহরে নয়ন মেলে, ত্যজ কুস্বপন।
রয়েছ অনিত্য ধ্যানে, নিত্যানন্দে হের প্রাণে,
তম পরিহরি হের অরুণ তপন॥ ৬১৫ গিরিশচন্দ্র ঘোষ।

ভৈরবী মিশ্রিত—একতালা।

আমি প্রেমের ভিখারী, কে প্রেম বিলায় এ নদীয়ায়।
কে প্রেমের মাতাল, কে প্রেম ঢেলে দেয়,
যে যত চায় তত পায়॥
প্রাণে প্রাণে শুনে কথা, তাইত আমি এলেম হেথা,
আমি দেশে দেশে, বেড়াই ভেসে,
ঠেকে গেছি প্রেমের দায়॥ ৬১৬ ঐ

সুরট মিশ্রিত—একতালা।

কই কৃষ্ণ এল কুঞ্জে প্রাণ সই।
দেরে কৃষ্ণ দে, কৃষ্ণ এনে দে,
রাধা জানে কি গো কৃষ্ণ বই॥
ছি ছি ক'রে মান সখি মরি মরি,
এলো, কোথা গেল এনে দেলো হরি,
আমার কালাচাঁদ, প্রাণের প্রাণের সাধ,
সই কি জান না কৃষ্ণ আন না,
বলো বলো তারে রাধে প্রাণে মরে,
কালা বিনা রইতে পারি কই॥ ৬১৭ ঐ

সিন্ধু খাম্বাজ—চিমে তেতালা।

এল কৃষ্ণ এল ওই বাজে লো বাঁশরী।
স্মুখে শুক শারী, মুখোমুখী করি,
হের নৃত্য করে ময়ূর ময়ূরী॥
মত্ত ভৃঙ্গ ধায়, স্মুখে পিক গায়,
হের কুঞ্জবন স্মুখে ভেসে যায়,
রাধা অভিলাষী, রাধা বলে বাঁশী,
বাঁশী ডাকে তোরে, উঠলো কিশোরী॥ ৬১৮

গিরিশচন্দ্র ঘোষ।

ভৈঁরো মিশ্রিত—একতালা।

কিশোরীর প্রেম নিবি আয়,
প্রেমের জুয়ার বয়ে যায়।
বহিছেরে প্রেম শত ধারে, যে যত চায় তত পায়॥
প্রেমের কিশোরী, প্রেম বিলায় সাধ করি,
রাধার প্রেমে বলরে হরি;
প্রেমে প্রাণ মত্ত করে, প্রেম-তরঙ্গে প্রাণ নাচায়,
রাধার প্রেমে হরি বলি আয়॥ ৬১৯ ঐ

ভৈঁরো মিশ্রিত—একতালা।

প্রাণভরে আয় হরি বলি, নেচে আয় জগাই মাধাই।
মেরেছ বেশ করেছ, হরি ব'লে নাচ ভাই॥
বলরে হরি বোল, প্রেমিক হরি প্রেম দিবে কোল,
তোল্‌রে তোল হরি নামের রোল;

পাওনি প্রেমের সাধ, ওরে হরি ব'লে কাঁদ,
হেরবি হৃদয় চাঁদ ;
ওরে প্রেমের তোদের নাম বিলাব,
প্রেমে নিতাই ডাকে তাই ॥ ৬২০

গিরিশচন্দ্র ঘোষ।

---

মঙ্গল মিশ্রিত—একতালা।

এমন সুধার হরিনাম হরি বল না।
সাধের পণে কিন্‌বি হরি, সাধ কেন তোর হ'ল না ॥
পাপী তাপী নাইক রে বিচার,
হরি ডাক্‌লে পরে তার,
করুণার তুলনা নাই আর ;
নামে হও মাতুয়ারা, মিছে মদে ভুলনা ॥ ৬২১ ঐ

---

# পঞ্চম অধ্যায়।

## ব্রহ্ম-সঙ্গীত।

### উপদেশ সূচক।

ইমন—আড়াঠেকা।

ভুল না নিষাদ কাল, পাতিয়াছে কর্ম্মজাল,
সাবধান রে আমার মানস-বিহঙ্গ।
দেখ নানাবিধ ফল, ও যে কর্ম্ম-তরু-ফল,
গরলময় কেবল দেখিতে সুরঙ্গ॥
ক্ষুধায় আকুল যদি হইয়াছ মন।
নিত্যসুখ-জ্ঞানারণ্যে করহ গমন॥
সুন্দর তরু নির্ভয়, অমৃতাক্ত ফলচয়,
পাইবে ভোগিবে কত আনন্দ বিহঙ্গ॥ ৬২২

রাজা রামমোহন রায়।

ইমন কল্যাণ—তেওট।

ভাব সেই একে।
জলে স্থলে শূন্যে যে সমান ভাবে থাকে।
যে রচিল এ সংসার, আদি অন্ত নাহি যার,
সে জানে সকল, কেহ নাহি জানে তাঁকে।
তমীশ্বরাণাং পরমং মহেশ্বরং,
তং দেবতানাং পরমঞ্চ দৈবতং।
পতিং পতীনাং পরমং পরস্তাৎ,
বিদাম দেবং ভুবনেশমীড্যং॥ ৬২৩ ঐ

সাহানা—ধামাল।

ভয় করিলে যাঁ'রে না থাকে অন্যের ভয়।
যাঁহাতে করিলে প্রীতি জগতের প্রিয় হয়॥
জড়মাত্র ছিলে জ্ঞান যে দিল তোমায়,
সকল ইন্দ্রিয় দিল তোমার সহায়,
কিন্তু তুমি ভুল তাঁরে এতো ভাল নয়॥ ৬২৪

রাজা রামমোহন রায়।

মন এ কি ভ্রান্তি তোমার।
আবাহন বিসর্জ্জন বল কর কার॥
যে বিভু সর্ব্বত্র থাকে, ইহাগচ্ছ বল তাঁকে,
তুমি কে বা আন কাকে, এ কি চমৎকার।
অনন্ত জগদাধারে, আসন প্রদান করে,
ইহ তিষ্ঠ বল তাঁ'রে এ কি অবিচার।
এ কি দেখি অসম্ভব, বিবিধ নৈবেদ্য সব,
তাঁ'রে দিয়া কর স্তব, এ বিশ্ব যাঁহার॥ ৬২৫ ঐ

বেহাগ—কাওয়ালী।

নিত্য নিরঞ্জন, নিখিল-কারণ,
বিভু বিশ্বনিকেতন।
বিকার-বিহীন, কাম-ক্রোধ-হীন
নির্ব্বিশেষ সনাতন।
অনাদি অক্ষর, পূর্ণ পরাৎপর,
অন্তরাত্মা অগোচর।

সর্ব্বশক্তিমান, সর্ব্বত্র সমান,
ব্যাপ্ত সর্ব্ব চরাচর।
অনন্ত অব্যয়, অশোক অভয়,
একমাত্র নিরাময়।
উপমা-রহিত, সর্ব্বজনহিত,
ধ্রুব সত্য সর্ব্বাশ্রয়।
সর্ব্বজ্ঞ নিষ্কল, বিশুদ্ধ নিশ্চল,
পরব্রহ্ম স্বপ্রকাশ।
অপার মহিমা, অচিন্ত্য অসীমা,
সর্ব্বসাক্ষী অবিনাশ।
নক্ষত্র তপন, চন্দ্রমা পবন,
ভ্রমেণ নিয়মে যাঁর।
জলবিন্দু'পরি, শিল্পকার্য্য করি,
দেন রূপ চমৎকার।
পশুপক্ষী নানা, জন্তু অগণনা,
যাঁহার রচনা হয়।
স্থাবর জঙ্গম, যথা যে নিয়ম,
সেই ভাবে সব রয়।
আহার উদরে, দেন সবাকারে,
জীবের জীবনদাতা।
রস-রক্ত-স্থানে, দুগ্ধ দেন স্তনে,
পানহেতু বিশ্বপাতা।
জন্ম স্থিতি ভঙ্গ, সংসার-প্রসঙ্গ,
হয় যাঁ'র নিয়মেতে।

সেই পরাৎপর, তাঁরে নিরন্তর,
ভাব মনে বিধিমতে ॥ ৬২৬

রাজা রামমোহন রায়।

ইমন কল্যাণ—ধামাল।

শাশ্বতমভয়মশোকমদেহং।
পূর্ণমনাদি চরাচরগেহং ॥
চিন্তয় শান্তমতে পরমেশং।
স্বীকুরু তত্ত্ববিদামুপদেশং ॥
দিনকরশিশিরকরাবতিযাতঃ।
যস্য ভয়াদিহ ধাবতি বাতঃ ॥
ভবতি ততোজগতোস্য বিকাশঃ।
স্থিতিরপি পুনরিহ তস্য বিনাশঃ ॥
যদনুভবাদপগচ্ছতি মোহঃ।
ভবতিপুনর্ণশুচামধিরোহঃ ॥
যোন ভবতি বিষয়ঃ করণানাং।
জগতি পরং শরণং শরণানাং ॥ ৬২৭ ঐ

বেহাগ—কাওয়ালী।

শুন্ তো ভ্রান্ত অশান্ত মন।
দিন তো মিছা গেল ব'য়ে!
ইন্দ্রিয় দশ, হ'তেছে অবশ,
ক্রমেতে দিবস যায় ফুরা'য়ে।
এ কি অনুচিত সত্যে নাহি প্রীত,
বিষয়ে মোহিত র'য়েছ হ'য়ে।

সেই পরাৎপর, ব্যাপ্ত চরাচর,
তাঁহ'তে অন্তর, আছ ভাবিয়ে।
সৃজন-কারণ, জীবের জীবন,
তিনি এক হ'ন, দেখ বুঝিয়ে।
শ্রবণ মনন, কর সর্ব্বক্ষণ,
আত্মপরায়ণ, থাক রে হয়ে॥ ৬২৮

নীলমণি ঘোষ।

---

আড়ানা বাহার—আড়াঠেকা।

কেমনে হ'বে পার সংসার-পারাবার,
বিনা জ্ঞান-তরণী বিবেক-কর্ণধার।
শুন রে মম মানস, স্বীয় কলুষ-কলস,
কর্ম্মগুণে সদা বাঁধা কণ্ঠেতে তোমার।
ঘোরতর মায়া-তম, আশা-পবন বিষম
প্রবৃত্তি-তরঙ্গ রঙ্গে উঠে বারে বার।
নানাভিমানের ধারা, বহে খরতর তা'রা,
কাম ক্রোধ লোভ জলচর দুর্নিবার॥ ৬২৯

কৃষ্ণমোহন মজুমদার।

---

মালকোষ—আড়াঠেকা।

ওহে পথিক মন, কোথায় কর গমন,
নিবাসে নিরাশ হ'য়ে প্রবাসে কেন ভ্রমণ।

যে দেখ ইন্দ্রিয়-গ্রাম, এ নহে স্বকীয় গ্রাম,
আত্মতত্ত্ব-নিজধাম, কর তা'র অন্বেষণ।
পঞ্চভূতময় দেশে, ষড় ভূতের উপদেশে,
ভ্রম কেন অন্যুদ্দেশে, দেশে দ্বেষ কি কারণ॥ ৬৩০

নীলরতন হালদার।

---

প্রাতঃকাল।

ললিত—ঢিমা তেতালা।

অচিন্ত্য-রচনা বিশ্ব যেই করিল রচনা।
কি ভুলে ভুলিয়ে মন বারেক তাঁরে ভাব না।
জলে স্থলে শূন্যে যিনি, আছেন ব্যাপ্ত আপনি,
যাঁ হ'তে হ'তেছে এই সংসার কল্পনা॥ ৬৩১

কালীনাথ রায়।

---

বেহাগ—একতালা।

পর নিন্দা পরপীড়া এ বুদ্ধি কেন ত্যজ না।
বারংবার পাপাচারে পাইবে ঘোর যাতনা॥
তমোগুণাক্রান্ত মতি, পরদ্বেষে হৃষ্ট অতি,
লক্ষ্য কর আত্ম প্রতি, কুটিলতা ত্যজ না।
জ্ঞান কর উদ্দীপন, ধর্ম্ম কর্ম্ম আভরণ,
সফল হ'বে জীবন, ঘুচিবে মনোবেদনা।
আত্মাকে পবিত্র করি, অহঙ্কার পরিহরি,
সত্যের সহায় ধরি, কর ব্রহ্ম-উপাসনা॥ ৬৩২

নিমাইচরণ মিত্র।

---

## সায়ংকাল।

কেদারা—কনে ফলী।

অহঙ্কারে মত্ত সদা অপার বাসনা।
অনিত্য যে দেহ মন জেনে কি জান না॥
শীত গ্রীষ্ম আদি সবে, বাধা নাহি রবে,
কিন্তু তুমি কোথা যাবে, ভাবিলে না।
এ কারণে বলি শুন, ত্যজ রজস্তমোগুণ,
ভাব সেই নিরঞ্জন, এ বিপত্তি রবে না॥ ৬৩৩

ভৈরবচন্দ্র দত্ত।

কেদারা—চৌতাল।

যোগী জাগে ভোগী রোগী কোথায় জাগে।
ব্রহ্মজ্ঞান ব্রহ্মধ্যান, ব্রহ্মানন্দ-রসপান,
প্রীতি ব্রহ্মে যাঁর সেই জাগে॥
ধন্য সাধু সুখী সেই, যে আপন মন-আসনে,
রাখিতে তাঁ'রে পারে।
ইন্দ্রিয় নিগ্রহ, পাপত্যাগ, ন্যায় সত্য ক্ষমা দয়া
যাঁ'র তাঁ'র লাভ ব্রহ্মধাম॥ ৬৩৪

মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর।

বেহাগ—ধামাল।

অমৃত ধনে কে জানে রে কে জানে রে;
প্রখর বুদ্ধি না পে'য়ে আসে ফিরে,
তিনি হে অকিঞ্চন-গুরু।
ব্যাকুল অন্তরে, চাহ রে তাঁহারে,
প্রাণ মন সকলি সঁপিয়ে;

প্রেমদাতা আছেন ক্রোড় প্রসারি
যে জন যায় নাম, ফেরে ॥ ৬৩৫

শে, — সত্যেন্দ্রনাথ ঠাকুর।

অমুন্দে—আড়াঠেকা।

কেন ভোল, রসুহৃদে,
ভুল না চিরসুহৃদে।
ধন প্রাণ মান সক প্রা যাঁহ'তে,
এমন সুহৃদে কেন ভোল।
থেক না থেক না তাঁহ'তে অন্তর,
তাঁরে ছেড়ে ত্রাণ কোথায়, কোথা শান্তি বল ;
চিরজীবনসখা চির-সহায়ে,
করুণা-নিলয়ে কেন ভোল ॥ ৬৩৬

দ্বিজেন্দ্রনাথ ও সত্যেন্দ্রনাথ ঠাকুর।

জয়জয়ন্তী—চৌতাল।

জননী-সমান করেন পালন,
সবে বাঁধি আপন স্নেহগুণে।
মাতার হৃদয়ে দিলেন স্নেহ-নীর,
দুগ্ধ রলেন মাতার স্তনে।
পাপী তাপী সাধু অসাধু,
দিবেন সবারে মঙ্গল-ছায়া ;
কে বা জানে কত সুখ-রত্ন দিবেন মাতা,
ল'য়ে তাঁর অমৃত-নিকেতনে ॥ ৬৩৭

সত্যেন্দ্রনাথ ঠাকুর।

সুরট মল্লার—একতালা।

মন চল নিজ নিকেতনে।
সংসার-বিদেশে, বিদেশীর বেশে,
ভ্রম কেন অকারণে?
বিষয় পঞ্চক আর ভূতগণ,
সব তোর পর কেহ নয় আপন,
পর-প্রেমে কেন হ'য়ে অচেতন,
ভুলি'ছ আপন জনে?
সত্য পথে মন কর আরোহণ,
প্রেমের আলো জ্বালি চল অনুক্ষণ,
সঙ্গেতে সম্বল রাখ পুণ্যধন,
গোপনে অতি যতনে;
লোভ মোহ আদি পথে দস্যুগণ,
পথিকের করে সর্ব্বস্ব মোষণ,
পরম যতনে রাখ রে প্রহরী,
শম দম দুই জনে।
সাধুসঙ্গ নামে আছে পান্থধাম,
শান্তি হ'লে তথায় করিবে বিশ্রাম,
পথভ্রান্ত হলে সুধাইবে পথ,
সে পান্থনিবাসীগণে;
যদি দেখ পথে ভয়ের আকার,
প্রাণপণে দিও দোহাই রাজার,
সে পথে রাজার প্রবল প্রতাপ,
শমন ডরে যাঁর শাসনে॥ ৬৩৮

——— অযোধ্যানাথ পাকড়াশী।

জয়জয়ন্তী—আড়া।

দয়ার সাগর পিতা করুণানিধান ;
ভুল না তাঁহারে মন ভুল না কখন।
রোগ শোক পাপ দুঃখে, তিনি হে থাকেন সম্মুখে,
ছাড়িয়ে দুর্ব্বল সুতে, নাহি করেন গমন।
হৃদয়-কপাট খুলি, ডাক তাঁ'রে পিতা বলি,
দাও প্রীতির অঞ্জলি, কর দরশন ॥ ৬৩৯

বিজয়কৃষ্ণ গোস্বামী।

গৌড়সারঙ্গ—আড়াঠেকা।

ভুলো না ভুলো না,
প্রাণসখারে ভুলো না, যাতনা রবে না।
যাঁর প্রেমে-মুখচ্ছবি, আকাশে প্রকাশে রবি,
সুধাধার জ্যোৎস্না।
কতবার প্রেমভরে, দাঁড়া'য়ে হৃদয়দ্বারে,
ডাকি'ছেন তোমারে সুমধুর স্বরে ;
কেমন পাষাণ মন, কেমন কঠিন প্রাণ,
শুনিয়েও শুন না ॥ ৬৪০

অন্নদাপ্রসাদ চট্টোপাধ্যায়।

খাম্বাজ—একতালা।

মরি কি সুখের সম্বন্ধ ! যিনি মহান্ অনন্ত,
দেখেন পুত্রভাবে, মলিন মানবে,
ভাবিলে হৃদয় হয় পুলকিত।

অসীম ব্রহ্মাণ্ডের অধিপতি হ'য়ে,
ক্ষুদ্রকীট-জীবে দেখেন চাহিয়ে,
মরি কি আশ্চর্য্য ( ভাই রে আহা ) দেখ রে ভাবিয়ে,
এ হ'তে আর কি আছে আনন্দ।
এমন দয়াল পিতা কোথা পা'বে আর,
যিনি দীন দরিদ্রের ল'ন সমাচার,
গিয়ে পাপীর দ্বারে, ডাকেন বারে বারে,
অন্ধে দেখাইয়া দেন স্বর্গের পথ।
ও রে ভ্রান্ত জীব এমন পিতায় ছেড়ে,
( কেন ) সুখ অন্বেষণ কর অন্তত্তরে,
এত দয়া তবু ( মরি রে তাঁর ) চিন্‌লি নে তাঁহারে,
সংসার-মোহে হইয়ে অন্ধ ॥ ৬৪১

—— ত্রৈলোক্যনাথ সান্ন্যাল।

আলেয়া ঝিঁঝিট—কাওয়ালী।

ও রে দয়াল নামে ভাস সুখে মন আমার।
কেন রে ভাব আর ;
ও রে দয়াময় এই মন্ত্র জ'পে, দয়াময়ে প্রাণ সঁপে,
দয়াল বলে ভবার্ণবে দাও সাঁতার।
তরঙ্গ-গর্জ্জনে শঙ্কা পেও না,
কলুষ-কুম্ভীর-পানে ফিরেও চাহিও না ;
ভয় কিরে মহামন্ত্র ভুলো না,
কিছুতেই কিছু হ'বে না ;
যদি পড় রে আবর্ত্ত-জলে, ঊর্দ্ধে দুই বাহু তুলে,
বলো কোথায় র'লে ভবের কর্ণধার।

চেয়ে দেখ হ'লো বেলা অবসান,
মিছে কাযে কেন হায় রে ভুল নিজ পরিত্রাণ,
দূরে ফেলে দাও ধূলির ধন মান,
বিবেক-ভেলায় দৃঢ় বাঁধ প্রাণ ;
ও রে সাহসে নির্ভর করে, ঝাঁপ দিয়ে যাও রে পড়ে,
ডুবিলেও অবশ্য পা'বে উদ্ধার ॥ ৬৪২

কালীপ্রসন্ন ঘোষ।

রামপ্রসাদী সুর।

যদি চাও হে সুখ এ জগতে।
হবে সংসারী-বৈরাগ্য হ'তে ॥
উদাসীন বৈরাগী হ'লে কাঁটা পড়ে প্রেমের পথে ;
সুখসিন্ধু ছেড়ে যে জন যায় সে মরে দুঃখ-পিপাসাতে।
অর্থনাশ বা স্বজন-বিয়োগ এরূপ কোন ঘটনাতে ;
যা'রা হ'য়েছে শ্মশানবৈরাগী সুখ নাই তা'দের অন্তরেতে।
বিরক্ত-বৈরাগী হ'লে পা'বে না সুখ কোন স্থলে,
সুখের সাগর ছেড়ে সুখের আশায় যে'ও না মরুভূমিতে।
"মর্কট-বৈরাগ্য" তুমি করো না মন লোক দেখা'তে
ও রে "স্বার্থনাশস্তু বৈরাগ্যং ব্রাহ্মৈরেবং প্রকীর্ত্তিতে।" ৬৪৩

কুঞ্জবিহারী দেব।

বেহাগ—আড়া।

শান্তি কোথা আছে আর,
অমৃতসাগর বিনা ?

ভুলে সে অমৃতে যেই, বিষয়-বিষের কুণ্ডে,
করে শান্তি অন্বেষণ, ভ্রমবুদ্ধি তা'র।
ও রে সন্তাপিত জীব, বৃথা কেন ভ্রমিতেছ,
কাঁদিতেছ ভবারণ্যে, হ'য়ে শান্তিহারা;
অমৃত-সাগরে যাও, যা'বে তাপ পা'বে শান্তি,
সকলের তরে আছে মুক্ত তাঁর দ্বার ॥ ৬৪৪

কৃষ্ণচন্দ্র মজুমদার।

ললিত বিভাস—একতালা।

যিনি মহারাজ, বিশ্ব যাঁর প্রজা,
জান না রে মন আমি পুত্র তাঁ'র।
সামান্য ত নই, রাজপুত্র হই,
পিতার ধনে আমার পূর্ণ অধিকার।
আমার পিতার রাজ্য সমুদয়,
আমারে কে বা দিতে পারে ভয়,
এ ভবসংসার, পিতার পরিবার, কণ্ঠের হার রে;
পিতার রাজসিংহাসন হৃদয় আমার।
পিতার ভালবাসায় সবে ভালবাসে,
বৃক্ষগণ নানা ফল ফুলে তোষে,
বায়ু বহে গায়, জলদ যোগায় জল রে;
তাইতে রবি শশী এসে নাশে অন্ধকার ॥ ৬৪৫

বিষ্ণুরাম চট্টোপাধ্যায়।

সিন্ধু ভৈরবী—একতালা।

শিব সুন্দর চরণে মন মগ্ন হ'য়ে রও রে।
ভজ রে আনন্দময়ে, সব যন্ত্রণা এড়াও রে।

বিভু-পাদপদ্মে-সুধাহ্রদে ডুবে প্রাণ জুড়াও রে।
শুদ্ধ, সত্য, হিরণ্ময় মানস-পটে তাঁরে,
নিরখিয়ে সচেতনে পূর্ণকাম হও রে॥ ৬৪৬

পুণ্ডরীকাক্ষ মুখোপাধ্যায়।

---

## উদ্বোধন বা বোধন সঙ্গীত।

ঝিঁঝিট—ঠুংরি।

কর তাঁ'র নাম গান;
যত দিন রহে দেহে প্রাণ।
যাঁ'র হে মহিমা-জলন্ত-জ্যোতি,
জগত করে হে আলো;
স্রোত বহে প্রেম-পীযূষ-বারি,
সকল জীব সুখকারী হে।
করুণা স্মরিয়ে তনু হয় পুলকিত,
বাক্যে বলিতে কি পারি,
যাঁ'র প্রসাদে এক মুহূর্ত্তে
সকল শোক অপসারি হে।
উচ্চে নীচে দেশদেশান্তে,
জলগর্ভে কি আকাশে;
অন্ত কোথা তাঁ'র, অন্ত কোথা তাঁর,
এই সদা সবে জিজ্ঞাসে হে।
চেতন নিকেতন, পরশরতন,
সেই নয়ন-অনিমেষ;

নাহি রহে দুঃখ-লেশ হে ॥ ৬৪৭

দ্বিজেন্দ্রনাথ ঠাকুর।

ঝিঁঝিট—ঠুংরি।

গাও রে গণপতি জগবন্দন
ব্রহ্ম-সনাতন পাতক নাশন।
এক দেব ত্রিভুবন-পরিপালক;
কৃপা-সিন্ধু সুন্দর ভবনায়ক।
সেবক-মনোমোদ মঙ্গল-দাতা,
বিদ্যা-সম্পদ-বুদ্ধি-বিধাতা;
যাচে চরণভকত করযোড়ে,
বিতর প্রেম-সুধা চিত্ত-চকোরে ॥ ৬৪৮

সত্যেন্দ্রনাথ ঠাকুর।

বেহাগ—রূপক।

প্রেমময় দেখ রে তাঁহার।
শুভ্র সত্যস্বরূপ সুন্দর, নাহি উপমা তাঁ'র।
যায় শোক, যায় তাপ, যায় হৃদয় ভার;
সর্ব্ব সম্পদ তাতে মেলে, যখন থাকি তাঁ'র সাথ।
না থাকে সংসার-তাপ, করেন ছায়া দান;
সকল সময়ে বন্ধু তিনি এক, সম্পদে বিপদে।
যদি আসে তাঁ'র কাযে, দিয়াছেন যে প্রাণ,
ছাড়ি যা'ব অনায়াসে, তাঁ'রে করিব দান ॥ ৬৪৯

সত্যেন্দ্রনাথ ঠাকুর।

গাও হে তাঁহার নাম, রচিত যাঁ'র বিশ্বধাম,
দয়ার যাঁ'র নাহি বিরাম, ঝরে অবিরত ধারে।
জ্যোতি যাঁ'র গগনে গগনে,
কীর্ত্তি-ভাতি অতুল ভবনে,
প্রীতি যাঁ'র পুষ্পিত বনে, কুসুমিত নবরাগে।
যাঁ'র নাম পরশ রতন, পাপ-হৃদয়-তাপ-হরণ,
প্রসাদ যাঁ'র শান্তিরূপে, ভক্ত-হৃদয়ে জাগে;
অন্তহীন নির্ব্বিকার মহিমা যাঁ'র হয় অপার,
যাঁ'র শক্তি বর্ণিবারে বুদ্ধি-বল হারে॥ ৬৫০

গণেন্দ্রনাথ ঠাকুর।

টোরী—আড়াঠেকা।

আনন্দ-মনে, বিমল হৃদয়ে, ভ'রে ভবতারণে।
ভরিয়ে হৃদয় প্রীতির কুসুম,
ঢালি দাও প্রভুর চরণে ॥৬৫১

দ্বিজেন্দ্রনাথ ও সত্যেন্দ্রনাথ ঠাকুর।

বাউলের সুর—একতালা।

পুরবাসী রে,
তোরা যা'বি যদি অমৃত-নিকেতনে চলে আয়।
থাকুক যথা আছে ধনজন,
আর সে ছার ধনে কাজ নাই।
তো'দের মর্ম্ম-ব্যথা আর না র'বে,
রোগ শোক পাপ দূরে গিয়ে প্রাণ শীতল হ'বে,
এক বার দেখিলে প্রভুর প্রেম-মুখ, সব দুঃখ দূরে যায়

আর কত দিন সে মায়েরে ভুলে,
থাকবি বিদেশেতে মিছে কাজে মায়ের কোল ছেড়ে,
( তোদের ) কোলে নেবার তরে সদাই সে যে,
ডেকে ডেকে ফিরে যায়॥ ৬৫২

অন্নদাপ্রসাদ চট্টোপাধ্যায়॥

বাউলের সুর—একতালা।

কে আমায় ডাক বিদেশী সাধু মধুর ভাসে যেতে স্বদেশে।
আমার ধন মান পরিজন কাজ নাই গৃহবাসে।
আমি অভাগা দীন পরাধীন,
আছি রোগে শোকে পাপে তাপে পিতামাতা-হীন;
কবে যা'বে জ্বালা প্রাণ জুড়া'বে হৃদে পেয়ে প্রাণেশে।
আর কত দিন এই আঁধারে পড়ে,
থাকব বিদেশেতে একাকী সেই মায়ের কোল ছেড়ে,
আর ফিরা'ব না পাষাণ মনে জননীরে নিরাশে।
এবার পাইলে সেই হরাণ রতন,
রাখব মনের সাধে হৃদে গেঁথে করিয়ে যতন;
যা'বে জন্মদুখীর সকল দুখ প্রেম-বারি পরশে॥ ৬৫৩

প্রতাপচন্দ্র মজুমদার।

বাহার—একতালা।

গাও রে আনন্দে আজ ভবশোকভঞ্জনে।
ঢালি দেও প্রাণ মন, তাঁ'রনামকীর্ত্তনে॥
নিখিল ভুবন লেখন যাঁ'র, যাঁ'র প্রেম-চিন্তনে
অমিয়ার ধার উথলে আপনি, হৃদয়পদ্মসদনে;

[illegible]
জগত মাতাও ঘোষি, জগত-জীব-জীবনে
মধুর মূরতি ভাতি'ছে যাঁর, গগনে মৃগলাঞ্ছনে,
স্তুতির লহরী বিপিন-মাঝে, বিহগ-কণ্ঠ-নিঃস্বনে;
হৃদয় ভরিয়ে ডাক রে সেই, ভকতহৃদয়রঞ্জনে,
না রবে সকল পাপ, নিরখি আঁখি-রঞ্জনে ॥ ৬৫৪

কালীপ্রসন্ন ঘোষ।

---

পিলু—খং।

দুর্লভ যৌবনকাল করো না বৃথা ক্ষেপণ।
বল কবে আর তবে করিবে ধর্ম্ম অর্জ্জন ॥
বাল্য বাল্য-ক্রীড়া ছলে, গেছে রে মন বিফলে,
তেমনি যৌবনকালে, করিবে কি বিসর্জ্জন।
হইলে শরীর ক্ষীণ, বার্দ্ধক্যে ফুরা'লে দিন,
ও রে মন অর্ব্বাচীন, বিফলে যা'বে জীবন।
শুন রে বিধান শুন, করি সদা প্রাণপণ,
পরব্রহ্ম উপাসনায়, হও রে হও মগন ॥ ৬৫৫

অজ্ঞাত।

---

বারোঁয়া—ঠুংরি।

সবে মিলে গাও রে এখন;
গাও তাঁ'রে গায় যাঁ'রে নিখিল ভুবন।
বিহঙ্গ কাকলি করে, যাঁর নাম-সুধা ক্ষরে,
মোহিত গগন গিরি, সুধাংশু তপন।

ছাড়ি মোহ-কোলাহল, সে আনন্দধামে চল,
শোন সে আনন্দধ্বনি, মুদিয়া নয়ন।
সেই পূর্ণ প্রাণেশ্বরে, জগত ভজনা করে,
প্রেম-নয়ন মেলি, কর দরশন।
হৃদয়-মন্দির-মাঝে, দেখে সে হৃদয়-রাজে,
মত্ত হ'য়ে কর তাঁর গুণানুকীর্ত্তন।
ভাই ভগ্নী সবে মিলি, গাও রে হৃদয় খুলি,
বিমল আনন্দ-রসে, হও রে মগন ॥ ৬৫৬

আনন্দচন্দ্র মিত্র

---

ভৈরবী—টিমা তেতালা।

জাগি দেখ রে কে তোর হৃদয়-কুটীর-দ্বারে।
ও রে ব্যাকুলিত জগজ্জন যাঁ'রে দেখিবার তরে ॥
হ'য়ে জগজ্জন-পিতা, জগতের পালয়িতা,
তোর কাছে প্রীতি-ধন, চাহি'ছেন বিনয় করে।
ত্রিভুবন যাঁর দ্বারে, দিবানিশি ভিক্ষা করে,
সেই রাজরাজেশ্বর, আজ রে হৃদয়-দ্বারে।
দেখে তোরে জন্মদুখী, করিবারে চিরসুখী,
আজ শুভদিন দেখি, এসেছেন কৃপা করে ॥ ৬৫৭

বেচারাম চট্টোপাধ্যায়।

---

বেহাগ—যৎ।

গৃহধর্ম্ম নিত্যকর্ম্ম পরম সাধন।
পবিত্র তীর্থ এ সংসার-তপোবন ॥

প্রেমের আধার গৃহ পরিবার-বন্ধন,
প্রেমময় ঈশ্বরের প্রিয় নিকেতন।
আসক্তি মোহ জঞ্জাল, বিষয়ের তমোজাল
যোগবলে করিয়ে ছেদন ;
ভজ ব্রহ্মপাদপদ্ম, হইবে জীবন-মুক্ত,
সশরীরে স্বর্গধামে করিবে গমন।
বিবেক-বৈরাগ্য-নীতি, শম দম ক্ষমা শান্তি,
সযতনে করিবে পালন ;
সুখ-দুঃখে সমভাবে, বিধাতার হস্ত দেখিবে,
দয়াময়-নাম-মন্ত্র করিবে স্মরণ ॥ ৬৫৮

ত্রৈলোক্যনাথ সান্ন্যাল।

বেহাগ—একতালা।

গাও রে আনন্দে সবে "জয় ব্রহ্ম জয়"।
অনন্ত ব্রহ্মাণ্ড যাঁ'রে, গাই'ছে অনন্ত স্বরে,
গায় কোটি চন্দ্র তারা "জয় ব্রহ্ম জয়"।
জয় সত্য-সনাতন, জয় জগত-কারণ ;
জ্ঞানময় বিশ্বাধার বিশ্বপতি-জয়।
অচ্যুত-আনন্দ-ধাম, প্রেমসিন্ধু প্রাণারাম ;
জয় শিব সিদ্ধিদাতা মঙ্গল-আলয়।
ভুবনবিজয়ী নামে, চলি যা'ব শান্তি-ধামে ;
"ব্রহ্ম কৃপাহি কেবলম্" কি ভয় কি ভয় ?
হে প্রভু দীনশরণ, পাপ-সন্তাপ-হরণ,
অধম সন্তানে নাথ দেহ পদাশ্রয় ॥ ৬৫৯

আনন্দচন্দ্র মিত্র

## প্রভাত-সঙ্গীত।

ভৈরব—ঠুংরি।

জয় ভব-কারণ, জগত-জীবন,
জগদীশ জগতারণ হে।
বিহঙ্গমগণ, মোহিয়ে ভুবন,
কাননে তব যশ গায় হে।
সবারি ঈশ্বর, তুমি পরাৎপর,
তব ভাব কে বুঝিবে হে।
হে জগতপতি, তব পদে প্রণতি,
এ দীনহীন জনার হে॥ ৬৬০

হরলাল রায়।

ললিত—আড়া।

অয়ি সুখময়ি উষে, কে তোমারে নিরমিল?
বালার্ক-সিন্দূর-ফোঁটা কে তোমার ভালে দিল?
হাসিতেছ মৃদু মৃদু, আনন্দে ভাসি'ছে সবে,
কে শিখা'ল এই হাসি, কে বা সে যে হাসাইল?
ভুবন মোহিত করি, গাই'ছ বিপিনে কা'রে,
বল কে সে পুষ্পাঞ্জলি অর্পণ করি'ছ যাঁ'রে?
কমল-নয়ন মেলি, কা'র পানে চে'য়ে আছ,
কা'র তরে ঝরিতেছে প্রেম-অশ্রু নিরমল?
এই ছিল জীবগণ, মৃতপ্রায় অচেতন,
তব দরশনমাত্র পাইল নবজীবন;
বারেক আমারে তুমি, দেখাও দেখাও দেখি তাঁ'রে,
হেন সঞ্জীবনী শক্তি যে তোমারে প্রদানিল॥ ৬৬১

কৃষ্ণচন্দ্র মজুমদার।

আসোয়ারি—ঝাঁপতাল।

জাগো সকলে (এবে) অমৃতের অধিকারী ;
নয়ন খুলিয়া দেখ করুণানিধান, পাপতাপহারী।
পূরব-অরুণ-জ্যোতি মহিমা প্রচারে,
বিহগ যশ গায় তাঁহারি।
হৃদয়-কবাট খুলি দেখ রে যতনে,
প্রেমময় মুরতি জন-চিত্তহারী ;
ডাকো রে নাথে বিমল প্রভাতে,
পাইবে শান্তির বারি ॥ ৬৬২

দ্বিজেন্দ্রনাথ ঠাকুর।

ভৈরব—একতালা।

প্রাতঃ সময়, জাগ রে হৃদয়, স্মর রে ভবতারণে।
চেয়ে দেখ নিশি যায় যায় যায়,
সরোজবান্ধব সমুদিতপ্রায়,
ঝলসি'ছে নব নীল নীরদ,
দেখ রে স্নিগ্ধ গগনে।
এই ছিল বিশ্ব নিস্তব্ধ নীরব,
নিদ্রাগত প্রাণী বিহঙ্গ মানব,
জীবকোলাহল, আহা ঐ শোন,
উঠিল পুন ভুবনে।
যাঁহার প্রসাদে লভিলে জীবন,
যাঁ'র কৃপাবলে মেলিলে নয়ন,
প্রেমমূর্ত্তি তাঁ'র হায় রে এখন,
হের না কেন নয়নে।

অদ্ভুত মহিমা জগতে প্রকাশিলে, কে পারে করিতে বর্ণন।
সহস্র রসনা করিলেও ঘোষণা, শেষ নহিবে কখন।
ভকতপ্রাণ, ভকত জ্ঞান, ভকতের অমূল্য ধন।
পতিতপাবন, ভকতভূষণ, ধন্য ঈশ্বরনন্দন। ১৩৭১ অজ্ঞাত।

---

জয়জয়ন্তী—তাল [illegible]।

ডাকরে মন, যীশু বলে একবার।
তিনি বিনা আর, কে করিবে পার,
এই ভীষণ তরঙ্গপূর্ণ ভবজলধি অপার।
ভয়ে শুকায়েছে মুখ, থর হরি কাঁপে বুক,
দুই চক্ষে বহে নীর অনিবার; তাই বলি মন, শুন রে বচন,
যীশুর শ্রীচরণ কর স্মরণ, তিনি ভবের কর্ণধার।
আর যত মাঝি দেখ, তারা ভণ্ড প্রবঞ্চক,
তাদের উপর মন, করো না নির্ভর;
পুণ্য, মান, ধন, চাহে সর্ব্বজন, কেবল প্রভু যীশু বিনিমূলে,
ভবপারে করেন পার।
যীশু কাঙ্গালের মাঝি, বিশ্বাসেতে হন রাজি,
তাঁর ক্রুশতরি অতি চমৎকার;
তোমার মতন, পাপী লক্ষ জন, (তারা) নিরভয়ে ভবার্ণবে
হ'য়ে গেছে রে উদ্ধার। ১৩৭২ ঐ

---

[ বিশ্রামবার। ]

ঝিঁঝিট খাম্বাজ—তাল মধ্যমান।

হেরি বিশ্রাম দিন, শুভদিন, প্রফুল্লিত মন,
মহানন্দে করি আজ শ্রীহরি সঙ্কীর্ত্তন।

এ তিমিরে দিনমণি, নিজ গুণে আর্য্যমণি,
মৃত্যু পাশ লোক জিনি, কৈবল্য দাও মম।
অন্ধ তাহে মম চিত্ত, নিতাবলিয়া ও চিত্ত,
অনিত্য বিষয় চিন্তা করি বিসর্জ্জন।
এস হে সচ্চিদানন্দ, ঘুচাও মম নিরানন্দ,
তব সেবায় পূর্ণানন্দ, যেন হয় মন।
ওহে বিশ্রাবহিন স্বামি, তারাকান্ত পাপী আমি,
পাপ ভার লয়ে তুমি, কর শান্তিদান।
অদ্য ধর্ম্মধার গুণে, বক্তা শ্রোতা সর্ব্ব জনে,
অক্ষয় পরমার্থ ধনে, কর সম্পূরণ॥ ১৩৭৩ অজ্ঞাত।

---

নট—চৌতাল।

গীত গুণ গাও আজি, মন আনন্দ বদনে।
ত্যজি ধন কুল মান, অনিত্য তত্ত্ববিধান,
তাঁর নাম গুণ গান, মন, গাও আজিকমে।
কর তাঁর গুণ গান, যিনি তারণ নিদান,
নাহি যাঁর প্রেমপরিমাণ—যে তারে অবাধগান,
নিজ প্রাণ বলিদানে, গাও মন, তাঁর গুণ,
আনন্দে উর্দ্ধনয়নে॥ ১৩৭৪

---

বিভাস—আড়াঠেকা।

গীতে আনন্দ রাখ, নিরানন্দ হবে নাক;
হইবে না পরিতাপ, শোক দুঃখ দূরে থাক।

তব সম কেবা আর তুষিবে দুঃখিতান্তর।
শুনিলে তোমার স্বর যাতনা বেদনা সব
উপশম হয় কিবা! ওহে শোক ও দুঃখ-হর।
এ হেন বান্ধব জনে ছাড়িব না এ জীবনে;
চিরদিন হও নাথ, অনাথের প্রাণেশ্বর॥ ১৩৭৭ অজ্ঞাত।

---

[ পবিত্রতা। ]

বাহার—তাল আড়াঠেকা।

কবে এ হৃদয়, নাথ! একেবারে তোমার হবে,
তব ইচ্ছায় মন ইচ্ছা, সমভাবে মিলে যাবে?
অবাধ্যতা অবিশ্বাস, নিঃশেষে হবে বিনাশ,
ঘুচিবে ভবের ত্রাস, পাপ-তৃষা দূরে যাবে।
ক্রুশরূপ সর্ব্বক্ষণ, করিব গো নিরীক্ষণ,
ভুলে এ পোড়া নয়ন, পাপ-মূর্ত্তি না দেখিবে।
শুনিবে তব বচন, নিরন্তর এ শ্রবণ,
তব পদ আলিঙ্গন ক'রে প্রাণ সুখী হবে॥ ১৩৭৮ ঐ

---

# দশম অধ্যায়।

## বিবিধ ধর্ম্মসঙ্গীত।

সঙ্কীর্ত্তন।

বল, ভাই হরি হরি, প্রেম করে ভাই হরি বল।
নামে প্রাণ উথলে, পাষাণ গলে, প্রেমরসে নাম চল চল।
অনুরাগে বল্‌রে হরিনাম, প্রেমরসে প্রাণ ভাস্‌বে অবিরাম,
হৃদয় মাঝে উদয় হবে ত্রিভঙ্গিম শ্যাম,
ছার্ বাসনা যাবে দূরে, কর্‌বে না আর ছল।
নামের গুণে প্রাণ হবে শীতল।
হরিনাম কেন ভোল। ১৩৭৯

গিরিশচন্দ্র ঘোষ।

ললিত—আড়াঠেকা।

জাগরে নিদ্রিত জীব, ঘুমাইবে আরও কত।
চেতন হ'য়ে দেখ চেয়ে, শিয়রে কাল সমাগত।
পেয়েছ মনুষ্য কায়া, ত্যজরে বিষয়-মায়া,
ল'য়ে মিথ্যা সুত জায়া, দিনে দিনে দিন গত।
কুবাসনা পরিহরি, সদা বল হরি হরি,
বহিবে প্রেম-লহরী হৃদে অবিরত।
পূর্ণ হবে সব কামনা, রবে না আর ভয় ভাবনা,
পাবে না যম যাতনা, হরি গুণ গাও সতত। ১৩৮০

পরিব্রাজক শ্রীকৃষ্ণপ্রসন্ন সেন (কৃষ্ণানন্দ স্বামী)

বাউল কীর্ত্তন ।

তরী লেগেছে ঘাটে ; তরা'তে জীব ভব-শঙ্কটে ।
অটল তরণী তার কাণ্ডারী হরি, যত পাতকী
পার করতে এবার এনেছেন তরী ;
কর কাঙ্গালে পার, বলে যে একবার, অমনি দীনবন্ধু,
ভবসিন্ধু করেন তারে পার ;
একবার হরি ব'লে ( বাহু তুলে ) ভবের কূলে,
কে যাবি পার আয়রে ছুটে । ১৩৮১

শ্রীকৃষ্ণপ্রসন্ন সেন ।

[ কাশীধামে অন্নপূর্ণার প্রতি । ]

আলেয়া বিভাস—একতালা ।

এই কি মা তোর অন্নপূর্ণা নামের মহিমা (ওগো)
নামের মহিমা গো কাশীধামের মহিমা ;
আমি ক্ষুধানলে মলেম জ্বলে, দেখ্‌লি না কি মা ।
আমার ভবের ক্ষুধা মিটিয়ে দে মা চেতন-প্রতিমা ।
দীনে দয়া ক'রে মুছিয়ে দে ঘোর মনের কালিমা ।
ও শিব, ভিক্ষা করে মা তোর দ্বারে কণ্ঠনীলিমা ।
তাঁরে অষ্টসিদ্ধি ঝুলি ভ'রে সব্‌কি দিলি মা ।
আমি, কাঙ্গাল হ'লেও ঋদ্ধিসিদ্ধি চাই না গো উমা ।
পরিব্রাজক বলে ভিক্ষা কেবল চরণ দুটি মা । ১৩৮২ ঐ

"আমি কার রূপ সাগরে ঝাঁপ দিয়ে"—সুর ।

স্বপনে, মন যে কেমন মানুষ রতন দেখিয়াছে ।
সে যে, অধর মানুষ দেয় না ধরা, ধরিতে মন হা'র মেনেছে ।

হাওয়ায় আসে, হাওয়ায় বসে, হাওয়ায় মজে আপন রসে,
হাওয়ায় মাঝে লুকায়ে সে, বিরাজিছে।
তারে ধরে ধরে ধর্‌তে নারে, মন আমার পাগল হইয়াছে॥
দূর হ'তে মোহন বেশে, কখন বা কাছে এসে,
অপরূপ হেঁসে হেঁসে ডাকিতেছে।
যে তার ডাক্ শুনেছে, সেই মজেছে, আপনায় সে হারায়েছে॥
সে মানুষ ধর্‌বে বলে, গেল সব বলে চ'লে,
তেতালায় পবন তু'লে ব'সে আছে।
তবু না পেয়ে তত্ব, তাদের চিত্ত, ভেবে ভেবে মারা গেছে॥
মন তুমি ভাব বৃথা, সে তো নয় কথার কথা,
কলে বলে কে কোথায় তাঁয় পাইয়াছে—
পরিব্রাজক বলে প্রেম বিনা সে কার্ কাছে ধরা দিয়াছে॥
১৩৮৩ শ্রীকৃষ্ণপ্রসন্ন সেন।

---

[ কাশীধামে অন্নপূর্ণার প্রতি। ]

মরি মরি কি মাধুরী—সাধ মেটেনে তোরে হেরে।
( আশ পাশে ) রূপের ডালা, সুরবালা, তারা যেন চাঁদে ঘেরে।
কমল ভেবে চরণ ঘিরে, মধুর আশে অলি ফিরে,
মন বিকাশে, সুখে রবো, থাক্‌বো রাঙ্গা চরণ ধরে।
প্রেমের ভরে হাস্‌লে পরে, বদন-চাঁদে সুধা ঝরে,
সাধ মিটাবো সুধা খেয়ে, ডাক্‌বো সদা মা মা ক'রে॥ ১৩৮৪
নগেন্দ্রনাথ ঘোষ।

[ ভজন। ]

ভঁয়রো—একতালা।

জাগ মাতা জানকী। জগমগ জগমগ মন্দিরমে॥
দেওতান সব দুয়ারে ঠারে, চৌকী হনুমানকী।
লছমন্ ভাইয়া চাঁওর ঢুলাওয়ে, সাজিয়া সীতারামকী॥
কাণনকী কুণ্ডলকী শোভা, কোটি উদয় ভনুকী॥
তুল্‌সী দাস, তোঁয়ারী দরশনকো,
টুকরা সাম সামকী॥ ১৩৮৫ তুলসীদাস।

---

[ বুদ্ধদেব সম্বন্ধে। ]

দেশ মিশ্র—একতালা।

চল যাই দেশ বিদেশে ঘরে ঘরে করি গান।
কে কোথায় আয়রে ত্বরা নিবি যদি নূতন প্রাণ।
ঘুচ্‌লো ভব ভয়! শুন ভাই জরা মরণ নাই।
নাইক ভ্রান্তি, হৃদে শান্তি বিরাজে সদাই।
এস বুদ্ধদেবের দিই সবে দোহাই;
জয় জয় সবাই মিলে গাই।
দিয়েছে পরম রতন করুণা নিধান,
ধরে না প্রাণে সুধা বইছে কাণে কাণ;
ঘুচ্‌লো ভব ভয়!! ১৩৮৬
গিরিশ্চন্দ্র ঘোষ।

---

বেহাগ—যৎ।

আমার এ সাধের বীণে—যত্নে গাঁথা তারের হার।
যে যত্ন জানে বাজায় বীণে, উঠে সুধা অনিবার॥

তালে মানে বাঁধ্‌লে ভুরি, তারে শতধার বয় মাধুরী,
বাজে না আলগা তারে, টানে ছিড়ে কোমল তার ॥
সাধের বীণের মরম যে জানে, সেত তার বাঁধে না টানে,
দীনের কথা মধুর গাঁথা শুনে সে প্রাণে ;
যে জোর ক'রে ডোর বাঁধ্‌বে টানে,
বীণে নীরব বকে তার ॥ ১৩৮৭

গিরিশ্চন্দ্র ঘোষ।

বাউলের সুর।

মনের মানুষ খুজিয়া বেড়াই, পাই না তার অন্বেষণ (২)
মনের মানুষ বিনে রাত্র দিনে
( গো ) আমার ঝরে দুনয়ন ॥
মনের মানুষ যদি পাব, হৃদ্‌কমলে বসাইব,
নয়ন জলে ধোয়াব চরণ।
( ওগো ) প্রেম-সুধা নিধি দিয়া গো তারে করাব ভোজন।
মনের মানুষ পাবার লাগি,
শিব হয়েছে সর্ব্বত্যাগী,
করে সে শ্মশানে গমন (গো)
( ওগো ) সে অধর ধরা যায় না ধরা,
তারে ধর্চ্চে গোপীগণ ॥
মনের মানুষ কোথায় পাব,
পেলে মনের কথা কব,
জুড়া'ব তাপিতজীবন।
আমার দেহ আত্মা, মন, প্রাণ গো তারে কর্‌বো সমর্পণ ॥

মনের মানুষ শচীর গোড়া, ন'দেতে পড়েছে ধরা,
করে তার করঙ্গ ধারণ।
( ওগো ) দ্বিজ গঙ্গাধর কয়, গুরুর পদে (গো)
যেন থাকে আমার মন ॥ ১৩৮৮

গঙ্গাধর।

"মনের মানুষ খুজিয়া বেড়াই"—সুর।

গুরু দয়াল হইলে হবে কি, আমি যে ভক্তিহীন (২)
গুরু দয়াল বটে সত্য, আমি হইলেম কুপদার্থ,
হয়েছি পদার্থ বিহীন।
আমার গুরু দয়াল বটে সত্য, আমি নিজে যে কঠিন।
ওগো আমি মন-ফুলে নয়ন জলে চরণ ভজ্‌লেম না একদিন
যদি ভজ্‌তেম গুরুপদে, তবে যেতেম নিরাপদে,
বিপদে হইতো শুভদিন (২)
( ওগো ) জন্মাবধি গেল না আমার মনের মলিন।
একদিনও রইলেম না শান্তে, শ্রীগুরুর চরণ চিন্তে,
কুচিন্তায় গেল রাত্র দিন।
( ওগো ) আমি বিষয়-জ্বালায় জ্ব'লে ম'লেম,
সোণার তনু হইল ক্ষীণ ॥ ১৩৮৯ অজ্ঞাত।

---

চা'ল দিয়ে মুড়ি খাওয়া নয়,
মানুষ উড়্‌তে গেলে মর্‌তে হয়।
যেমন তিলে তৈল দুগ্ধে ঘৃত, বপু তেমনি আলোময়।
( আর ) ইক্ষুদণ্ড, বিনে দণ্ডে রস পেয়েছে কে কোথায় ॥

যে বুঝেছে সে মজেছে, সেতো কভু জ্যান্ত নয়,
আর মরার কর্ম্ম মরায় বুঝে
জীবে কি তার খবর পায়॥ ১৩৯০ নবকিশোর গুপ্ত।

---

বাউলের সুর।

(এ) জীবনের নাইরে আশা।
কর শ্রীগুরুর চরণ ভরসা॥
দেহের গৌরব কর মিছে, নিশ্বাসের কি বিশ্বাস আছে,
কাল শমনে জাল পেতেছে,
ভাঙ্‌বে রে তোর সুখের বাসা॥
ভাই বন্ধু দারা সুত, কেবল পথের পরিচিত,
যখন প্রাণ হবে গত, কে তোরে কর্‌বে জিজ্ঞাসা।
আপন আপন বল যারে, কেউ তো সঙ্গে যাবে না রে,
চারি জনাতে কাঁধে ক'রে, নদীর কূলে দিবে বাসা।
গোঁসাই সদানন্দে বলে, গুরুর কৃপা না হইলে,
গুরু ভজন হইল নারে, কেবল ভবে যাওয়া আসা॥ ১৩৯১
গোঁসাই সদানন্দ।

---

ঝিঁঝিট—আড়া।

ওরে বৃন্দাবনের লোক।
দেখারে আমাকে তোরা আলোকের আলোক।
যদুপতি ব্রজপতি, কভু নহে সে মুরতি,
দেখারে সে হৃদিপতি, ভূলোক, দ্যুলোক॥ ১৩৯২
৺প্যারিচাদ মিত্র (টেকচাঁদ ঠাকুর)।

---

বাগেশ্রী—আড়াঠেকা।

কোথায় আনিলে আমায়, কোথায় আনিলে।
আনিয়ে জলধি মাঝে তরঙ্গে তরী ডুবা'লে।
কোথা রইলে মাতা পিতা, কে করে স্নেহ মমতা,
প্রাণ-প্রিয়ে রইলে কোথা, বন্ধু সকলে।
চতুর্দ্দিক নিরাকার, নাহি দেখি পারাপার,
প্রাণ বুঝি যায় এবার ঘূর্ণিত জলে॥ ১৩৯৩

—— রামরতন মুখোপাধ্যায়।

[ চেতনা। ]

সিন্ধু ভৈরবী—মধ্যমান।

প্রাণনাথ কব কত, ভাল তোমায় বাসি যত।
তব রূপে হ'রেছে মন, হৃদয়ে জাগে অবিরত॥
হেরে তব রূপের ছটা, হোরেছে জ্ঞান বেধেছে লেটা,
কর্‌ছে আমায় নটাপাটা, জ্ঞানহারা পাগলের মত॥
তব রূপে মজেছে মন, আত্মপর নাহিক জ্ঞান,
কতক্ষণে হয় মিলন, নিশিদিন চিন্তান্বিত॥
ভালবেসে হ'ল এ দশা, ঘুচিল না প্রেম-পিপাসা,
বারি বারি ব'লে ডাকি, তৃষ্ণাযুক্ত চাতকি মত॥
তৃষ্ণায় প্রাণ ওষ্ঠাগত, বুঝি এ হইবে হত,
দরশন বারি দানে, কর নাথ সঞ্জীবিত॥
কালী কহে করিলে যত্ন, কে পায় সে পরম রত্ন,
অদৃষ্টে যে আছে বন্ধন, ঘোচে না যত্ন কর যত॥ ১৩৯৪

—— মুন্সী বেলাএৎ হোসেন।

[ সাধু কে ? ]

ঝিঁঝিট খাম্বাজ—মধ্যমান।

সাধু সাধু বলে করি প্রশংসা তাহারে।
আগম নিগম জানে যেই এ ভব সংসারে॥
পূর্ব্বাপর জন্ম বৃত্তান্ত, কহে যেই আদি অন্ত,
একান্ত সে নহে ভ্রান্ত, ধন্য দি সে সাধুবরে॥
মন সাধে সুখ দুখে, দুয়ে যে সমান দেখে,
ভোগে কষ্ট নাহি তাকে, ভ্রূক্ষেপ নাহি করে॥
প্রাণকান্তে ভাল বাসে, নিজের অন্তর বাসে,
থাকে মহারঙ্গ রসে, শান্তভাবে নিজ মন্দিরে॥
কালী কহে জানি জানি, রমণী পেলে গুণমণি,
সুখেতে কাটে যামিনী, মিলন হইলে পরে॥ ১৩৯৫

——— মুন্সী বেলাএৎ হোসেন।

[ গঙ্গা-বন্দনা। ]

পঞ্চম বাহার—খাম্বাজ।

হর শির বিহারিণী, সুরধুনী, তরল তরঙ্গে,
গঙ্গে, সুরাসুর বন্দিনী।
অসীমা, তব মহিমা, মাত মন্দাকিনী,
বিষ্ণু পদে উদ্ভব তব, ওগো ভব ভাবিনী॥
শতেক যোজন থেকে, যদি গঙ্গা রটে মুখে,
তরে পাপ তাপ শোকে, বসে গিয়ে ব্রহ্মলোকে,
সগর রাজার বংশ, ধ্বংশ ত্রস্ত সাগে জননী,
পরশি বারি, গেল তরি, কহে দীন রূপমণি॥ ১৩৯৬

——— রূপচাঁদ পক্ষী।

গৌরী—একতালা।

পাগ্‌লী মেয়ে এলি মাগো পাগলেরে রেখে বাসে।
পাগল ভোলা জামাই আমার, শিখরেতে আছে ব'সে।
আর তোরে ছেড়ে দিব না, আর তুই যেতে পাবি না,
দিব ছেড়ে দশমীতে, শঙ্কর যদি নিতে আসে। ১৩৯৭

রামচন্দ্র বসু।

ভৈরবী—কাওয়ালী।

নবমীর নিশি বুঝি যায়।
দুরন্ত দশমী বাতে, বাজে যে হৃদয়।
সপ্তমী অষ্টমী দিনে, সুখে ছিনু নিশি দিনে,
ঘরে যাবে উমা আমার, কাঁদায়ে আমায়। ১৩৯৮

নগেন্দ্রনাথ সরকার।

ইমন—খেম্‌টা।

কোথায় গো মা কালী, ঘুচাও মনের কালী।
জঠরে যন্ত্রণা যে কালী, বলেছিলাম ভজ্‌ব কালী,
এখন তাতে দিয়ে কালী, বসে আছি মেখে কালী।
ভাব্‌ছি বসে মা ত্রিকালী, হলো আমার কিনা কালী,
যেতে হবে আজ কি কালী, চিরজীবি নহে কেহ চির কালী।

১৩৯৯ নন্দলাল রায়।

ললিত আড়া—খেম্‌টা।

জানি হে জানি হে হরি, তুমি বিপদ কাণ্ডারী।
তুমি যদি বধ প্রাণে, কি আছে উপায় তারি।
যত আছে চরাচর সকলি তোমার কর।
ইন্দ্র চন্দ্র আদি হয়, ঐ চরণে আজ্ঞাকারী।

আমি অতি মূঢ়মতি, কি জানি মিনতি স্তুতি ।
তোমার চরণে গতি, এই ভিক্ষা মাগি হরি ॥ ১৪০০

তিনকড়ি বিশ্বাস ।

মুলতান—আড়া ।

তার দীনে নিজগুণে শ্রীমধুসূদন ।
শুনেছি ত্রিভঙ্গ তুমি পতিত পাবন ॥
আমি অতি দুষ্কৃতি, না জানি ভকতি স্তুতি ।
গতি হীনে দেহি গতি, দুর্গতি হরণ ।
তুমি ত্রিলোক তারণ, ভব ভয় নিবারণ,
দারিদ্র দুঃখ ভঞ্জন, শমন দমন ॥ ১৪০১

গিরিশ্চন্দ্র মুখোপাধ্যায় ।

ইমন কল্যাণ—চৌতাল ।

তুহি ভজ ভজরে মন কৃষ্ণবাসুদেব ।
পরম নাম পরম পুরুষ পরমেশ্বর নারায়ণ ॥
যুগে যুগে জপতপ করে ব্রহ্মা,
দেবনারদ মুনি বশিষ্ট সেবকাদি,
কর সুঘর সুর গাওত ধ্যাওত অষ্ট জাম,
পর হেরাও ত পরায়ণ ॥
মাধব মুরারে বামন পদ্মনাভ চক্রপাণি,
মধুসূদন পরমানন্দন বনোয়ারি ।
বংশীধারী পদপঙ্কজ গরুড়বাহন,
কেশব ভক্তবশ ভগবান, প্রভু দীন তানসেনকা
তারায়ন ॥ ১৪০২

তানসেন ।

ভৈরব—চৌতাল।

(পিয়ারে) প্যারে তুহি ব্রহ্মা, তুহি বিষ্ণু, তুহি রুদ্র, তুহি শক্তি,
তুহি গণেশ, তুহি সোর (সুর), তুহি জল, তুহি থল,
তুহি পবন, তুহি আকাশ, তুহি অধুরা, তুহি পূরা॥
তুহি শৈল, তুহি আলবেল; তুহি রোত, তুহি হাঁসত,
তুহি উঠত বৈঠত, চলত তুহি চুর॥
তানসেনকে প্রভু একহি, অনেক হোয়ত,
জগমে ব্যাপ রহে হজুর॥ ১৪০৩

তানসেন।

"চিরদিন কারো কখন সমান না যায়"—সুর।

সব দিন নাহি বরোবর যাতি হো।
সুদিন কুদিন, বিপদ সম্পদ,
কভু স্থির নাহি রহতে হো॥
দেখ লঙ্কাপতি, দৈব হরল মতি,
ছলকে সীতা হরি, লইন হো॥
কনক মুকুট পর বনচর বানর,
চরণ ঘাত কত কৈল হো॥ ১৪০৪ অজ্ঞাত।

ময়ুর মুকুট পীতাম্বর সোহে।
কেশব তিলক লাগায়ে হো॥
কাণমে কুণ্ডল গল বিচমালা,
কোটীতা ছবি ছায়ে হো॥ ১৪০৫ ঐ

পরজ—আড়া।

তারা এবার আমারে কর পার।
তরঙ্গে পড়েছি শ্যামা না জানি সাঁতার॥
একে দেহ জীর্ণতরী, তাহে পাপে হইল ভারি,
কি ধরি কি করি ভব-জলধি অপার॥
ভেবেছিলাম যাব কাশী, হয়ে রব কাশীবাসী,
কাম-সিন্ধু-নীরে আসি, পশিলাম আবার।
একূল ওকূল হারা আমি, মাঝা মাঝি মাঝি তুমি,
কালীর ভরসা কেবল কালী কর্ণধার॥ ১৪০৬

কালীদাস ভট্টাচার্য্য।

পরজ—আড়া।

ছ'জনা ডুবা'লে আমায়।
লুটিল সর্ব্বস্ব ধন মা, বাকি জন্তে প্রাণ যায়॥
ছ'জনা তসিল করে, আপনা আপনি সারে,
বাকি জন্ত বাঁধে মোরে, তেঁই মা ডাকি তোমায়॥ ১৪০৭

ঐ

সিন্ধু—ঠেকা জলদ।

যেন মন ভুলে না।
আমার অন্তে যেন কালী কালী বলে রসনা।
মা ও চরণ করেছি সার, যা কর মা এই বার,
ভবনদী হইব পার, কি হইবে তার বল না।
মা এ দেহ সঁপেছি আমি, যা জান তা কর তুমি,
কালিদাস কালী বিনে অন্য কিছু জানেনা॥ ১৪০৮ ঐ

ঝিংলা—একতালা।

শমন মিছে আশা কর।
পাশা পালাইতে কি আমায় পার॥
ছক্ রেখেছি বাধ্য ক'রে, সাধ্য নাই হারাইতে পার।
জয় দুর্গা ব'লে পাষ্টি ফেলে, দান মেরেছি কচ্চে বার॥
রোখ ক'রে রয়েছি ব'সে, দুর্গানাম লয়ে মূলাক্ষয়,
কেমনে মরিবি হেরে, যারে ফিরে,
জিনিবে বাজি নীলাম্বর॥ ১৪০৯

নীলাম্বর।

আড়ানা বাহার—ঠেকা।

কাল ভয়ে কি ভয় আছে আমার।
কাল নিবারিণী কালি হৃদয়ে জাগিছে॥
পদতলে চিরকাল, পড়ে যাব মহাকাল,
কি করিবে তুচ্ছ কাল কালান্ত কালীর কাছে॥
শ্যামাপদে পঞ্চানন করে আত্ম সমর্পন,
সমনে জ্ঞান করে তৃণ, মরণে জয় করিয়াছে॥ ১৪১০

পঞ্চানন বন্দোপাধ্যায়।

নাচে কেরে দিগম্বরী দিগম্বর হর-হৃদি পরে।
একি অপরূপ রূপের সিন্ধু অর্দ্ধ ইন্দু শোভে শিরে॥
চপলা জিনি ত্রিনয়নী, চপলা জিনি দন্তশ্রেণী,
চপলা যিনি শীঘ্রগামিনী, চপলা রূপে আলো করে॥
অমিয়া জিনি মুখশোভা তায়, অমিয়া সম শ্রম জল তায়,
অমিয়া সম পিকভাসে গায়, অমিয়া রূপে সুধাক্ষয়॥

কেশরী যিনি বিক্রম জ্ঞান, কেশরী জিনি কঙ্কালী ক্ষীণ,
কেশরী জিনি নাদ সঘন, গৌরমোহন হেরি হেরে। ১৪১১

গৌরমোহন রায়।

---

[ বিরহের প্রতি। ]

খেম্‌টা।

"কত ভাল বাস থেকে আড়ালে"—সুর।

নাইরে প্রাণবল্লভ আমার এ ঘরে।
ওরে, তাই বলি বিরহরে, তুমি রহ হৃদমন্দিরে।
ওরে প্রাণ ফেটে বয় চোখে বারি, আমি শূন্য ঘরে
রইতে নারি,
( আয়রে ) ;—তুই যার বিরহ তারে ডাকি,
তোরে রেখে হৃদি পরে।
ছিল, ভালবাসা যেজন আমার, ওরে তুমিও বিরহ তাঁহার,
( আয়রে ) ; তোরে ভালবেসে কাছে বসে, আমার
হিয়ার ব্যথা কইরে।
অনাথ কইরে প্রাণসখা, আমায়, ফেলে গেছে ঘরে একা,
( আয়রে ) ;—আমার কাছে থাক্‌বে, অমন্ ক'রে,
তুই আর ফেলে যাস্‌নে মোরে।
কাঙ্গাল কয় তুই যার বিরহ, সে ত কাঁদায় আমায়
অহরহ, দেখ্‌রে ;
যদি তুমি থাক, তবে আমি, একদিন নাগাল পাব তাঁরে। ১৪১২

হরিনাথ মজুমদার।

---

রামকেলী ভৈরব—আড়াঠেকা।

অন্তিমের সে দিনের উপায় কি হবে।
দেহ ছেড়ে আত্মা-পাখী যবে উড়ে যাবে।
ধমনী হইবে স্তব্ধ, কণ্ঠে ঘড় ঘড় শব্দ,
চক্ষু হবে দৃষ্টিহীন, চস্‌মা পড়ে রবে ;—
গৃহে রোদনের রোল, স্বজনের হরিবোল,
সবে বাক্য কবে, তুমি শুন্‌তে নাহি পাবে॥ ১৪১৩

অমৃতলাল বসু।

যারে মন দিলে মন পাইতে পার তারে দিলে কৈ।
আমি হলেম আমার মত তার মনের মত হলেম কৈ॥
মনের আগুন মনে জ্বলে বল্‌ব কার কাছে,
এমন বুঝে, আগুণ করে বারণ এমন বা কে আছে।
যে বুঝিবে মন তারি কৃপার ভাজন যোগ্য হলেম কৈ॥
দিলেম না মন রইলেম সদা বনিতা নিবাসে,
হৈল প্রায় কাল শেষ দেখ মন শেষ মজেছ কি রসে,
যে দেশে গেলে আশা পোরে, সে দেশে যাওয়া হলো কৈ।
সাধু যে জন দিয়াছে মন তারি চরণ পাশে,
ও সে রসের পাথার, দিয়ে সাঁতার প্রেম-তরঙ্গে ভাসে ;
এমন হয়েছে যে জন তার তুলনা আছে কৈ।
দেখি ভেবে দিবে কবে, দেও যায় দিন কি আছে,
চিন্তামণি বলে কান্তরে দেখ কৃতান্ত তোর পাছে ;
ও তোর আপন দোষে সব হারালি,
আমার দেশে আলি কৈ। ১৪১৪

কৃষ্ণকান্ত পাঠক।

প্রেমের ভাব-মাখা প্রাণ অন্তরে যার তার তুলনা কৈ।
নয়ন মন তার মজেছে যাহে সে বিনে প্রাণ বাঁচে কৈ।
আছে কিনা আছে যেন এসেছে জীবন,
ও তার মনে মনে রূপের সনে হয়েছে মিলন।
মন করে আকর্ষণ সেইরূপ ছাড়া তার নয়ন কৈ।
ঘুচেছে তার লৌকিক আচার বিচার লোকের মাঝে,
ও তার হৃদয় মাঝে প্রেমের প্রচার সদায় আছে কাযে,
ঐ হাহাকার এ ভবে তার সে বিনে কে আছে কৈ।
লেগেছে দাগ দাগের মত তব অনুরাগ,
ও তার রাগের কারণ মনের কাছে দিন যামিনী জাগে,
সেরূপ রাখে অন্তরে ভাইরে লোকের কাছে বলে কৈ।
গোঁসাই চিন্তামণি কয় তোর ছিল না কপালে,
কান্তরে তুই মানব জনম কাটালি বিফলে;
হারালি দিন এখনো রাগের অনুগত হলি কৈ। ১৪১৫

---

কৃষ্ণকান্ত পাঠক।

জানি কার রূপ সাগরে ঝাঁপ্ দিয়ে ও গৌর হয়েছে।
তারে ধর্‌বে বলে, ঝাঁপ্ দিলে, থাই পেলে না ন'দে উঠেছে।
কারে জানি বাস্‌তো ভাল, সে মনের মত ছিল,
সদা ওর মন ছিল সেই রূপের কাছে;
ও তার পেলে না কূল, তাইতে বিকল, অন্তরে ওর দাগ লেগেছে।
সদা ওর মন পুড়ে যায়, নয় স্থির ভ্রমে বেড়ায়,
তাপিত প্রাণ শীতল হয় স্থান কোথায় আছে;
তার প্রেমানলে দগ্ধ হৃদয়, নয়নে নিশানা আছে।

নাইকো ওর দুখের অন্ত, হয়েছে পথ শ্রান্ত,
সদা তার ভ্রান্ত নয়ন ঘুর্‌তে আছে ;
কৃষ্ণকান্ত বলে শান্তি নাই তার,
যাবজ্জীবন তাবত্ আছে ॥ ১৪১৬ কৃষ্ণকান্ত পাঠক।

---

যার যার যে রূপ উদয় হয় মনে,
সময়ে সে রূপের দেখা মিলে কই।
সদানন্দ রূপ, রূপেরি স্বরূপ,
সে রূপ বিহনে সদানন্দ কই ॥
আমার আঁখির বাসনা, ঐ রূপ হেরি পলকে পলকে,
মনেরি বাসনা ঐ রূপ মনে মনে থাকে,
রসনার বাসনা সদা তা'রে চাকে,
শ্রবণের বাসনা শুনে শোনে কই ॥
অতি দূর কূল, আশা পারের পার,
সে রূপ রহিল আশা পারাপার,
বিনে নাবিক তরী, কিসে পাবি পার,
আশা পারাবারের নাবিক রৈল কৈ ॥
অন্ন সুখ যেমন অগ্নি জলচয়,
কর্ম্মপাশে জীব সদা বদ্ধ রয়,
সে জন কেমন করয়ে দাহন,
বুঝিবে কেমন কেবা আছে কই ॥
চিন্তামণি বলে কৃষ্ণকান্ত তোরে বলি,
এ বার ভবে এসে কেবল কয়ে বয়ে গেলি,

সকলি করিলি, কাজে শূন্য হ'লি,
শ্রীরূপের চরণে স্মরণ নিলি কই ॥ ১৪১৭

—— কৃষ্ণকান্ত পাঠক।

"জানি কার রূপ সাগরে"—সুর।

খোঁজে তায় কোন্ স্বরূপে মনের মানুষ মিশে গেছে।
ও তায় পায় না দেখা, তাইতে একা,
দেখার লেগে কাঁদ্‌তে আছে ॥
সে মানুষ পাবার আশে, ভ্রমিছে দেশে দেশে,
শুদ্ধ রস প্রেমাবেশে রাগ নিয়াছে,
নাহি ভঙ্গ রাগে মাখা অঙ্গ, অঙ্গে অঙ্গরাগ ধরেছে।
সকলই রাগের বিকার, অঙ্গে হয়েছে প্রচার,
রাগেতে তার সনে তার মন মিশেছে;
যদি না মিশে মন, কেবা এমন,
কার লেগে কবে কে কেঁদেছে।
যেন এ অঙ্গ নয় ওর, ভাব-তরঙ্গে বিভোর,
হেন ভাব-ভূবণে কায় কে গড়েছে;
ও তার মনে ব্যথা, কয় না কথা,
অন্তরে (প্রেম) কাঁটা ফুটেছে।
যায় যেন যায় কি না যায়, চায় যেন চায় কি না চায়,
হেঁটে যায় তাই যেন ধরায় পড়েছে;
কান্ত কয় যার লেগে মন, করে এমন,
তারে বিনে জীবন মিছে ॥ ১৪১৮ ঐ

বাউলের সুর—একতালা।

এত (কত) ভাল বাস, থেকে আড়ালে।
আমি কেঁদে মরি ধর্‌তে নারি, দুটি হাত বাড়ালে॥
ছিলাম যখন মা'র উদরে,
ঘোর অন্ধকার ঘর কারাগারে,
হায় রে, তখন আহার দিয়ে,
বাতাস দিয়ে, তুমি আমারে বাঁচালে॥
আবার যখন ভূমিষ্ঠ হ'লাম,
মায়ের কোমল কোলে আশ্রয় পেলেম,
হায় রে; মায়ের স্তনের রক্ত হে দয়াময়,
তুমি ক্ষীর ক'রে যে দিলে॥
দিলে বন্ধু বান্ধব দারাসুত,
ও নাথ সে সব কৌশল তোমারি ত হায় রে;
ও নাথ ধন ধান্য সহায় সম্পদ,
পেলেম তোমার দয়া বলে॥
ও নাথ তোমার দয়ায় সকল পেলেম,
কিন্তু তোমায় এক দিন না দেখিলাম, হায় রে;
তুমি কোথায় থাক, কেনে এসে,
আমি কাঁদলে কর কোলে॥
আমি কাঁদ্‌লে বসে হতাস হ'য়ে,
তুমি চো'খের জল দেও মুছাইয়ে হায় রে;
আবার কথা কয়ে প্রাণের মাঝে,
কত উপদেশ দাও বলে॥

ও নাথ দেখা নাহি দেবে আমায়,
এই ইচ্ছা যদি আছে তোমার হায়
ও নাথ তবে কেন শাকের ক্ষেত
তুমি দেখালে কাঙ্গালে ॥ ১৪১৯

হরিনাথ মজুমদার।

---

আর কত দিন রবে, মা গো আর্শির মাঝে বসে আর।
না দেখিয়ে কেমন করে হিয়ে,
ও মা আমায় দেখা দাও একবার ॥
ও মা না চাহিতে দিচ্ছ তুমি আপনা হ'তে,
আমার প্রয়োজন যা'তে, (মরি হায় রে)
লুকা'য়ে দাও দেখিনে চক্ষেতে,
ও মা এই বড় দুঃখ আমার ॥
যেমন অন্ধ বালক মায়ের কোলে স্তনের দুগ্ধ খায়,
মাকে দেখিতে না পায়, (মরি হায় রে)
আমি সেই রূপ দেখিনে তোমায়,
সদায় দেখ্‌তে প্রাণ কাঁদে আমার ॥
ও মা অবোধ বালক কভু যদি আর্শি হাতে পায়,
তা'তে আপনায় ধরতে চায় (মরি হায় রে)
ধর্‌তে আপনায় না পায় কেঁদে গড়ায়,
মা সেই দশা হ'য়েছে আমার ॥
কাঙ্গাল বলে ভেঙ্গে মা আর্শির আড়াল,
একবার কোলে নে ছাওয়াল (মরি হায় রে)

মায়ের স্বরূপ কেমন দেখুক কাঙ্গাল,
সে যে জনমে দেখে নাই মায় ॥ ১৪২০

হরিনাথ মজুমদার।

[ নদীর প্রতি। ]

"তরু বল রে বল"—স্বর।

নদী বল রে বল, আমায় বল্ রে।
কে তো'রে ঢালিয়ে দিল এমন শীতল জল রে।
পাষাণে জন্ম নিলে, ধ'রলে নাম হিমশিলে,
কা'র প্রেমে গলে আবার হইলে তরল রে ;
ও রে যে নামেতে তুমি গল, ( মরি হায় রে নদী )
ও রে, সেই নাম আমায় একবার বল,
দেখি আমার হৃদিস্থলে,
গলে কি না আমার কঠিন হৃদিস্থল রে ॥
কা'র ভাবে ধীরে ধীরে, গান কর গম্ভীর স্বরে,
প্রাণ মন হরে কিবা শব্দ কল কল রে ;
নদী রে তোর ভাবাবেশে, (মরি হায়, হায় রে নদী)
যখন যায় রে বক্ষঃস্থল ভেসে,
তখনই বর্ষা এসে, ভাসায় ধরাতল রে ॥
ভক্তজন পবন সঙ্গে, পুলক না ধরে অঙ্গে,
প্রেম-তরঙ্গে তুমি কর টল মল রে।
তুমি নেচে নেচে ছুটে বেড়াও,
( মরি হায়, হায় রে নদী ) যা'রে নিকটে পাও তা'রে নাচাও,
উচ্চ রবে কা'র নাম গাও, হইয়ে বিকল রে।

সর্ব্বত্র সমান স্বভাব, কোথা নাই গুণের অভাব,
মরি রে তোমার অভাব, শক্তি কি অটল রে ;
তুমি ঘৃণা ক'রে না দেও ফেলে (মরি হায়, হায় রে নদী)।
যত সড়া মড়া কর কোলে, ক'র্‌লে পরশ তোমার জলে,
অঙ্গ হয় শীতল রে ॥
যে সৃজন করে তোরে, তাঁর স্বরূপ তোমার নীরে,
তাই নদী তোমার তীরে, দেখি শ্মশানস্থল রে,
ও রে, যোগী ঋষি আদর করে,
ও রে, তোমার তটে সাধন করে,
হয়ে থাকে তোমায় হেরে, হৃদয় নিরমল রে।
মূঢ়মন যত নরে, কিছু না বিচার করে,
তব জলে ত্যাগ করে, মূত্র আর মল রে,
ও রে, তাতেও তোমার না যায় গৌরব,
তুমি মায়ের মত সম্বর সব,
কাঙ্গালের বন্ধু-বান্ধব, শ্মশান গঙ্গাজল রে ॥ ১৪২১

হরিনাথ মজুমদার।

[ ভ্রাতৃ-স্নেহ। ]

সিন্ধু ভৈরবী—পোস্তা।

শুন শুন এ ত জান ভেয়ের বাড়া বন্ধু নাই।
অধিক কি বলিব বন্ধু প্রাণের অধিক ভাই ॥
হঠাৎ কোন বিপদ হ'লে, ডাক ও ভাই ব'লে,
সবাই সেই এক পিতার ছেলে তাইতে মুখে যাচে তাই
সঙ্গে যা'বে না যে ধন, হ'লে তারি উপার্জ্জন,
ভাই বলে আর সম্ভাষণ কর, না কর বড়াই ॥

অন্নাভাবে ভাই তোমার, করিতেছে হাহাকার,
কোন্ পরাণে দাও বদনে ল'য়ে সুধা তাই সুধাই।
দীনহীন ভাই সকলে, যত্ন করে লয়ে কোলে,
তাকেই উপাসনা বলে, আদর পা'বে পিতার ঠাঁই ॥ ১৪২২

বিষ্ণুরাম চট্টোপাধ্যায়।

---

সিন্ধু ভৈরবী—পোস্তা।

অনাথিনী দীন দুখিনী দ্বারে দ্বারে কেঁদে যায়।
মুখ তুলে তা'র পানে ভুলে কেহ নাহি ফিরে চায় ॥
উদরে নাহিক অন্ন বলশূন্য অপ্রসন্ন,
বিবর্ণ হয়েছে বর্ণ জীর্ণ বস্ত্র শীর্ণ কায় ॥
থাকৃতে ধনী ভাই ভগিনী, কেউ না হয় দুঃখভাগিনী,
কষ্টে কাটে দিন যামিনী, একি চক্ষে দেখা যায় ॥
যা'র আছে তা'র আরো দাও,
যা'র নাই তায় না ফিরে চাও,
কোন্ বিচারে একলা খাও সবাই ভাগী আছে যা'য়।
ধিক্ ধনে ধিক্ মানে, ধিক্ মনে ধিক্ জ্ঞানে,
ভগ্নী বেড়ায় বনে বনে তুমি রাজ-অট্টালিকায় ॥
আছে যা'র দয়াশীলতা, দানে কর সার্থকতা,
পরিতুষ্ট হবেন পিতা সন্দেহ কি আছে তায় ॥ ১৪২৩

ঐ

---

ইমনী—কাওয়ালী।

সুধামাখা নাম তোমার।
ঐ নাম যখন মনে পড়ে সুধাময় হয় হৃদয় আমার ॥

নাম ধ'রে যখন ডাকি, প্রেমানন্দে ঝরে আঁখি,
সুধাময় ব্রহ্মাণ্ড দেখি, দেখি তোমার সুধার আধার।
প্রেম করে যে যা বলে প্রেম-সিন্ধু সেই তোমার নাম,
শ্যাম বলুক শ্যামা বলুক অথবা বলুক শিবরাম;—
যে জাতি বলুক যে ভাষায়, বঞ্চিত হ'বে না সে আশায়,
সকল ভাষার গুরু তুমি তোমার কাছে নাই জাতবিচার।
তোমার কি আর পিতা আছে নাম রেখেছে শিশুকালে,
সকলের পিতা তুমি সবাই পালিত তোমার কোলে,—
তোমার ভক্ত যে সেই তোমার পিতা,
সেই তোমারি জন্মদাতা,
নাম রাখে সে মনের ভাবে, সেই ভাবে হও নবকুমার॥
১৪২৪ বিষ্ণুরাম চট্টোপাধ্যায়।

---

রামপ্রসাদী সুর, ঝিঁঝিট খাম্বাজ—একতালা।

প্রেম বিনে কি সে ধন মেলে।
জগৎ সৃষ্ট পুষ্ট প্রেমের বলে॥
জ্ঞান-আলোকে দেখ্‌বে যদি, প্রেমের তৈল দাও রে ঢেলে,
আছে ঘরের মধ্যে পরম নিধি, কোন আঁধারে ঘুরে ম'লে।
প্রেম বিনে তা মিলবে ত না, কি ধন মিলে প্রেম না হ'লে,
তোমার ভাই বন্ধু কোথা থাকে, প্রেমের বাঁধন কেটে দিলে।
প্রেমে হাসায়, প্রেমে কাঁদায়,
প্রেমে কঠিন পাষাণ গলে,
এ সব প্রেমের রাজ্য, প্রেমের কার্য্য,
প্রেম আছে সকলের মূলে।

প্রেম আছে তাই জগৎ আছে, প্রেম আছে তাই জীবন বাঁচে,
ও রে প্রেম ল'য়ে যায় তাঁরি কাছে, এই প্রেম পবিত্র হ'লে।
প্রাণ ছাড় ত প্রেম ছেড় না, প্রেমের গাছেই সে ফল ফলে,
তিনি সব এড়ায়ে যেতে পারেন,
ধরা পড়েন প্রেমের কলে॥ ১৪২৫

বিষ্ণুরাম চট্টোপাধ্যায়।

[ সংসার ও ধর্ম্ম। ]

তাল—ঠেওট।

করে দেও হে নাথ! সংসার ধর্ম্মের সম্মিলন।
করি একত্রে সংসার আর ধর্ম্ম সাধন॥
যখন সংসারে করব বাস,
হয়েছি তোমার দাস, এই করে বিশ্বাস,
সংসার-মাঝারে, হেরব তোমারে,
করব অন্তর বাহিরে তোমায় দরশন॥ ১৪২৬

কুঞ্জবিহারী দেব।

জংলা—ঠুংরি।

প্রেমসিন্ধু হে! প্রেমময়! এই ভিক্ষা চাই।
যেন হে নাথ! প্রেমার্ণবে, আমি ডুবে সাঁতার ভুলে যাই।
যাঁ'রা ডুবে তলিয়ে গেছেন, যেন তাঁদের কাছে যেতে পাই।
যেন দিবা বিভাবরী আমি নিমেষের মত কাটাই॥ ১৪২৭ ঐ

[ হিন্দী। ]

সুর খাম্বাজ—ঠুংরি।

সাধু সজ্জন কো সৎসঙ্গ মিলে,
যব সচ্চিদানন্দকি কৃপা ভ্যায়েঁ।

সাধু বিনা রাহা কোনে বাতাওয়েঁ
যোহি খবর নাহি গ্রহন মে।
সাধু-সম হিতকারী ন কোয়ী,
মাতর পিতর মিতর কি ভায়ী,
আত্মা কো সোধে, চোর সমুঝে,
প্রভুচরণাম্বুজে, কো মিলায়েঁ। ১৪২৮

—— কুঞ্জবিহারী দেব।

[ মহারাষ্ট্রীয় কবি তুকারামের গীত। ]

( বাবু সত্যেন্দ্রনাথ ঠাকুর কর্ত্তৃক বঙ্গভাষাতে অনুবাদিত। )

ভক্তিভরে গান কর, শুদ্ধ কর মন।
হরি যদি পেতে চাও এই সে সাধন।
নম্র হও, থাক সদা সাধুপদচ্ছায়,
কাণ পাতিও না কভু পর-চরচায়। ১৪২৯

—— তুকারাম।

হে ঈশ্বর, এই কর তোমারে না ভুলি,
তব গুণগান যেন করি প্রাণ খুলি।
আর কিছু নাহি চাই, এই এক আশ,
ধন সম্পদের তরে না রাখি প্রয়াস।
নির্ব্বাণ করিতে লাভ বাসনা যে নাই,
দুর্লভ জনম হ'তে মুক্তি নাহি চাই।
বেঁচে থেকে করি শুধু তব গুণগান,
সাধুসঙ্গ ভোগ করি এই চাহে প্রাণ। ১৪৩০ ঐ

——

[ হিন্দী গীত। ]

ভয়রো—কাহ্ণা।

মনোয়া ভজ লে সীতারাম।

ভজ লে সীতারাম, মনোয়া কাহে না জপ্‌তে নাম;
দিন গিয়া জি হরিগুণ গাওয়ে, গুরু দিয়া যো নাম।
রাম-গড়কে বৈঠে রামজি, সবকি মুজরা লিজে।
যো য্যাচা নকরি করেগা, উনকু ত্যায়ছা দিজে।
লারকা বালা লালন পালন, তেনকি দুধ পিওলায়ে।
মরণকালে শরণ লেকে, বাবা কর্ বোলাওয়ে॥
এক নর ভুলে, দু নর ভুলে, ভুলে জগৎ সংসার।
আন গুনকে যো নর ভুলে, উনকে নাহি পার॥ ১৪৩১

তুলসীদাস।

গুরু ভজ্‌লে মন, হরি ভজ্‌লে মন,
ও রে দেহে গুরু ভজলে মন।

য্যাছা গুরু ত্যায়ছা চেলা, ত্যায়ছা হায় সঙ্গ।
ঘটমে রয়কে সব ঘট ব্যাপে, চিনতে নেই কোন জন॥
থোড়া দিনকি জিন্দিগীরে মনা, ভবে আয়া একা।
ইয়ে জিন্দিমকা কুছ নাই ভরসা, আয়া কি না আয়া॥
উলটা বাঁশের বাঁশী কিরে মনা, ওছিমে আজব রং।
কি না বাজন বাজে রে মনা, জানতা সাধুজন॥ ১৪৩২

অজ্ঞাত।

কালেংড়া—ঠুংরি।

হরি সে লাগি রহো রে ভাই।
কেয়া কেয়া বনত বনি যাই॥

আরে, তেরা বিগড়ি বাত বনি যাই।
অজ্বা তারে, বক্বা তারে, তারে স্বজন কশাই॥
সুয়া পড়ায়াকে গনিকা তারে, তারে মিরা বাই।
দৌলত দুনিয়া, মাল খাজানা, বাণিয়া বয়েল চরাই॥
এক বাতকে টাঁঠ্যা লাগে, খোঁজ খবর নেহি পাই,
য়্যায়সি ভক্তি কর ঘর ভিতর, ছোড় কপাট চতুরাই।
সেবা বন্দী আওর অধীনতা, সহজে মিলি গোসাঞি॥

১৪৩৩ অজ্ঞাত।

---

পাহাড়ী—আদ্ধা।

মোকা কাঁহা ঢুঁড়ো বন্দে, ময়তো তেরে পাশ মো,
হোঁয়ে মো ঝগড়ি বিগড়ি, ন ময় ছুড়ি গড়াস মো,
ন হোঁয়ে মো খাল রোমমে, ন হাড্ডি ন মাস মো।
ন দেবল মো ন মাসজদমো ন কাশী কৈলাসমো,
ন হোঁয়ে ময় আউধ দ্বারকা, মেরা ভেট বিশ্বাস মো।
ন হোঁয়ে মে ক্রিয়া করম মো, ন যোগ বৈরাগ সন্ন্যাস মো,
খোজেগা তো আ মেলোঙ্গা, পলভরকে তলাস মো।
সহরসে বাহার ডেরা হামারি, কুঠিয়া মেরি মৌয়াস মো,
কহত কবীর শুন ভাই সাধু (শান্ত)
সব সন্তান কি সাথমো॥ ১৪৩৪ কবীর।

---

[ সরস্বতীর প্রতি। ]

ললিত—আড়াঠেকা।

ওই কে অমরবালা দাঁড়া'য়ে উদয়াচলে,
ঘুমন্ত প্রকৃতিপানে চেয়ে আছে কুতূহলে,

চরণকমলে লেখা, আধ আধ রবি রেখা,
সর্ব্বাঙ্গে গোলাপ-আভা, সীমন্তে শুকতারা জ্বলে।
যোগে যেন পায় স্ফূর্ত্তি, সদয়া করুণা মূর্ত্তি,
বিতরেন হাসি হাসি, শান্তিসুধা ভূমণ্ডলে।
হয় হয় প্রায় ভোর, ভাঙ্গো ভাঙ্গো ঘুম ঘোর,
সুস্বপ্ন-রূপিনী উনি, উষারাণী সবে বলে।
বিরল তিমিরজাল, শুভ্র অভ্র লালে লাল,
মগন তারকারাজি গগনের নীল জলে।
তরুণ-কিরণাননা জাগে সব দিগঙ্গনা,
জাগেন পৃথিবী দেবী সুমঙ্গল কোলাহলে।
এস মা উষার সনে বীণাপাণি চন্দ্রাননে,
রাঙ্গাচরণ দু'খানি রাখ হৃদয় কমলে॥ ১৪৩৫

বিহারীলাল চক্রবর্ত্তী।

কালেংড়া—ঠুংরি।

তন্‌মন্ সে যো ঈশ্বরকো জানে, মুখে প্রেমকে বাণী,
কহে কবীরা শুন ভই সাধু ওহি সাচ্চা জ্ঞানী।
মানকা ফিরাকে জনম গোঁয়াই না গোয়া মনকা ফের,
হাতকে মানকা ডারকে আব মনকে মানকা ফের।
মালা ফেরাকে হরিকো পাঁওয়ে, মায় ফেরাওঁয়ে ঝাড়,
জেড়া পাথল পূজকে হরকো পাঁওয়ে, হাম পূজে পাহাড়।
গাই দোহাকে কুত্তা পালে, বাছুর মরে ভুঁকা;
কসবিওঁকে কোরমা পোলাও, বাপকে নিয়ে রুখা।
গোরস গলি গলি ফিরে, সুরা বৈঠে বিকায়;
সতীকো না মিলে রুটী, গন্তানী আচ্ছা খায়।

সতীকো না মিলে ধুতি, গন্তানী পরে খাসা ;
কহে কবীরা দেখ ভাই সাধু দুনিয়াকি তামাসা।
বেহারি হোকে মাকো মারে, ঠাঁহারে পুত নেহারে॥
পুত পুত বলি মা ফুকারে, (ফের) পুত দোহাতে মারে।
যেছ কোলা গিয়াকো মারে, সে আর অভিলাষী,
ধন্য কলিযুগ তেরে তামাসা, দুখ লাগে আর হাসি।
ঘরকি অরু প্রেম না পাওয়ে, পিত লাগাওয়ে দাসী ;
ধন্য কলিযুগ তেরে তামাসা, দুখ লাগে আর হাসি॥ ১৪৩৬

কবীর।

আলেয়া—আড়াঠেকা।

কিবা জল কিবা স্থল আকাশ অনিলানল ;
স্বভাবে এ ভবে সদা শোভে সমুদয়।
প্রকৃতির কার্য্য সব, স্বভাবে উদ্ভব ভব,
ভেবে ভব ভাবী ভব পরাভব হয়॥
ভবের ভাব বোঝা ভার, মাস পক্ষ তিথি বার,
যথাক্রমে বার বার হয় আর লয়।
কত ভূত হ'লো ভূত, কত ভূত আবির্ভূত,
ভেবে ভূত অভিভূত, হ'তেছি বিস্ময়॥
ভূতে ভুক্ত ভূত অংশ, ভূতে ভূত হয় ধ্বংশ,
ভূতে ভূত অবতংশ, হেরি বিশ্বময় ;
সে ভূতের পতি যেই, ভূতাতীত হয় সেই,
অতএব ভূতনাথে কর রে প্রত্যয়॥ ১৪৩৭

৺ ঈশ্বরচন্দ্র গুপ্ত

[ জীবন-যাত্রা বাঁশবাজি। ]

রামপ্রসাদী সুর—একতালা।

ভবের বাঁশবাজি করে,
ও মন সাবধানেতে, যাও রে তরে।
পরমায়ু-দড়ির উপর পা ফেল রে ধীরে ধীরে,
কর অঙ্গ চালন, লোক ব্যবহার, বিচার-বাঁশটা করে ধরে।
কর্ত্তব্য কর্ম্মেতে নাচ, উৎসাহেতে বারে বার,
যেন মাথার কলসী ও রে মন—
যেন ধর্ম্ম-কলস যায় না পড়ে, পাপ-পিছলে পাটা সরে।
আত্মারামের দোহাই দিয়ে, বাজি কর ঘুরে ফিরে,
ও মন এড়াবি মরণ-ভয়ে, ভেল্কি লাগবে শমনেরে॥ ১৪৩৮

গঙ্গাধর চট্টোপাধ্যায়।

---

[ বাসনা-নদীর পার। ]

ময়ূরপঙ্খীর সুর—খেম্‌টা।

যায় মারা বাসনা-জলে, মন-তরি আমার।
ভবকাণ্ডারী হে কর পার॥
হে লোভ-মেঘে, কুমতি-ঝড়, হইয়ে সঞ্চার,
প্রবল ইন্দ্রিয় ঢেউ করিছে বিস্তার।
তাহে তরি টলে বারে বার॥
হে স্বার্থরূপ-পাষাণ-চড়াতে, খাইয়ে আছাড়,
বারে বার ছেড়ে গেলে নৌকারী মাঝার।
জল উঠে ছিদ্র দিয়ে তা'র।

হে ভাঙ্গিল বিচার-হাল, ছিঁড়ে ধৈর্য্য-পাল,
পাপরূপ পাকমা জলে ঘুরায় অনিবার।
তাহে ভগ্ন তরি বাঁচা ভার॥
হে শোচনা-কুম্ভীর ক্ষোভ-হাঙ্গর-আকার,
ধরি তরি অঙ্গ তা'রা করিছে আহার।
হই সারা তাহে একেবার॥
হে করুণা-বাতাসে নাথ করে হে উদ্ধার,
ক্ষমা-কূল দেও প্রভু চরণে তোমার।
ভবকাণ্ডারী হে কর পার॥ ১৪৩৯

গঙ্গাধর চট্টোপাধ্যায়।

---

[ জগতের ভালবাসা। ]

কালেংড়া—খেম্‌টা।

যদি চাস্ মন জগতের ভালবাসা পেতে।
খুলে দে রে প্রেমদ্বার জগৎ-মাঝেতে॥
বিতরি প্রেম-রতন, শাক্য যীশু চৈতন্য।
দেবতা বলিয়ে গণ্য, হলো ভূতলেতে॥
পরশিলে পরশমণি, লোহা সোণা হয় অমনি,
প্রবাদ-বচন শুনি, লোকেরি মুখেতে—
প্রেমমণি হৃদে যা'র, পরশেছে একবার,
রূপের কি হয় তা'র তুলনা চাঁদেতে? ১৪৪০ ঐ

---

যোগ—ঝাঁপতাল।

যাচি হে হরি ও পদ-রাজীবে তব।
দেহি সুগতি সুমতি দৈবী, সুখসম্পদ সব।
দেহ বিমল ভকতি, জ্ঞান মুকতি, বৈরাগ্য বিবেক তায় সুকৃতি,
খণ্ডি পাপাচয়, নাশ কালভয়,
পার কর দীনে মোহময় ভব॥ ১৪৪১

— বিজয়নাথ মুখোপাধ্যায়।

বাগেশ্রী—আড়াঠেকা।

বিপাকে পড়িয়ে হরি যাব কার দ্বার।
অসহায় অন্ধকারে কে করে নিস্তার॥
তুমি পিতা তুমি মাতা, তুমি গুরু জ্ঞানদাতা,
তোমারই আশ্রিত আমি, তুমি হে ভরসা আমার।
মোহময় পাপ নাশি বিরাজ হৃদয়ে আসি,
আঁধার জগতে দীপ, তুমি হে সবার॥
অন্তর বাহিরে যার, ক্রমে রিপু দুর্নিবার,
কোথায় নিষ্কৃতি শান্তি সুখ তার অনিবার;—
যাচি নাথ পদাশ্রয়, ত্রাহি ত্রাহি দয়াময়,
সংসারসঙ্কটে বিভু তোমারই চরণ সার॥ ১৪৪২ ঐ

বঙ্গের তুক—ঠুংরি।

জয় নারায়ণ বিঘ্নবিনাশন।
জয় মুরারি কেশব বিশ্বম্ভর বামন॥
জয় কালীয়দমন, বিরাট ভীষণ, দেবকী নন্দন, দনুজদলন;
জয় বিষ্ণু জগন্নাথ, রাম বিশ্বনাথ, কংসদৈত্য নিপাত, মধুসূদন।

জয় গোবিন্দ রমেশ,কৃষ্ণ হৃষীকেশ, নটেন্দ্র সুরেস, স্মরমোহন ;
জয় ব্রজেশ গোপাল, মুকুন্দ কৃপাল, ব্রহ্ম সুরপাল, পীতবসন।
জয় গিরিচক্রধারী, বিপিনবিহারী, শার্ঙ্গ পাণি হরি খগবাহন ;
জয় শ্রীনন্দসুত, যশোদাসুত, পরম-পূত হাস্যবদন।
জয় বসুদেবজায়, ত্রিভঙ্গকায়, অদ্ভুতমায়, জগরচন,
জয় কল্কি হলধর, নবরসসাগর, বুদ্ধ অবতার, লক্ষ্মীরমণ।
জয় কৌস্তভভূষণ, শঙ্খধারণ, পূতনাঘাতন, কেশীমর্দ্দন ;
জয় শ্রীনাথ শ্রীবাস, জাহ্নবী প্রকাশ, পূর অভিলাষ, যাচি শরণ,
জয় স্থির পদ্মাসন, গরুড় কেতন, বিশ্ববিমোহন, গদাধারণ,
রোগ শোক ঘোর, নাশ কর মোর, করি করযোড়, মাগি চরণ।

——— ১৪৪৩ তপেন্দ্রনাথ ঠাকুর।

বারোঁয়া—একতালা।

দীন বন্ধু হে ;—
সেই দিন দেখ্‌বো তোমায় কেমন পরম বন্ধু তুমি।
যে দিনে শমন রাজা মোরে,
শমন জারি করে, কোন ফেরে,
ঘোরে দ্বারে বন্দ হৈ আমি।
হরি তুমি অকপট, আমি হে কপট,
কপট প্রেমে তুমি নও হে প্রেমী।
যদি অকপট প্রেমে ( একবার )
ডাকিতাম তোমায় ভ্রমে,
তবে এমন কপট প্রেমে ভ্রমে কি ভ্রমি।
হরি তুমি অতি সৎ আমি হে অসৎ,
অসৎসঙ্গে বসত, অসৎগামী ;

এখন যেরূপ নিরন্তর হতেছে অন্তর,
জান সর্ব্বান্তর, অন্তরযামী।
তুমি অগতির গতি, তোমা বিনে গতি,
নাহি অন্য গতি ভারত তুমি;
কর যা ইচ্ছে তোমার, রাখ কিম্বা মার,
দাস গোবিন্দ তোমার, তুমি হে স্বামী। ১৪৪৪

গোবিন্দ অধিকারী।

খাম্বাজ—খেম্‌টা।

জীব কেন রে অচৈতন্য।
দ্বৈত জ্ঞান ত্যজ, শ্রীঅদ্বৈত ভজ,
নিত্যানন্দে মজো পাবে চৈতন্য।
শ্রীবাস গদাধরের অতুল মাহাত্ম্য,
প্রভু তুল্য কিন্তু নাহি প্রভুত্ব,
প্রভুতে দাসত্ব এই পঞ্চতত্ব,
যে করয়ে তত্ব সেই তত্বজ্ঞানী, স্বত্বেতে ধন্য।
প্রভুর প্রিয়োত্তম, ছয় গোঁসাই গুণবন্ত,
দ্বাদশ গোপাল চৌষট্টি মহন্ত, সাত্ত মহাদান্ত;
ভক্তের আদি অন্ত, কে করিবে অন্ত,
অনন্ত ভ্রান্ত জীব সামান্য।
প্রভু শ্রীনিবাস, পূরাও অভিলাষ,
ঘুচাও অভিলাষ, হৃদয়ে কর বাস, দেহ শ্রীপদে বাস;
দাসের এই আশ্বাশ, তব দাসের দাস,
কর গোবিন্দ দাসের বাসনা পূর্ণ। ১৪৪৫ ঐ

জঙ্গলা ঝিঁঝিট—ঝাঁপতাল।

কালী কল্পতরু উদয় কর হৃদয়-কন্দরে,
মম মানস সতত পদকমল বন্দ রে।
মম মানস-জবাদলে, দিয়ে ভক্তি-চন্দন,
পূজিলে পদ, যাবে বিপদ, রবে না মায়াবন্ধ রে।
অবশ্য তারিবে তারা পূজিলে পদদ্বয় রে;
স্ত্রীপুত্র বান্ধব যত পথের সম্বন্ধ রে।
দেহ কর নৈবেদ্য আগে, বাদ্য কর বুদ্ধি রে,
ছয় রিপুকে দেহ বলি, জ্ঞান-তীক্ষ্ণ অসি ধরে,
বৈরাগ্য দিবে জ্বালিয়ে দীপ, দেহ না আনন্দ নীরে;
আশা অগ্রে ভোজ্য দিয়ে, শ্রদ্ধা দিবে গন্ধ রে।
তবে সে তারিবে তারা পূজিলে পদদ্বয় রে,
তিলার্দ্ধ ক্রম হয় না ভ্রম বলিছে রামসুন্দরে। ১৪৪৬

৺ রামসুন্দর সিংহ চৌধুরী।

---

মনোহরসাই—সুর।

আমায় বাঁধিস্ নে মা নন্দরাণী,
তুচ্ছ ননীর তরে বন্ধন করে, আহা মরি যায় গো প্রাণী।
(ছেড়ে দে মা নন্দরাণী)
তুচ্ছ একটু নবনীর কারণ, যুগল করে জননী গো করিলে বন্ধন,
বন্ধন জ্বালা সহে না মা যায় জীবন,
মাগো আমি যদি মরি প্রাণে (ওগো মা নন্দরাণী),
তোমায় কান্তে হবে বনে বনে,

তুমি ননী দিবা কার বদনে ( মা গো ),
কে তোমায় বল্‌বে জননী।
যত রাখাল এই ব্রজপুরে, চুরি করে ননী খায় মা সব ঘরে ঘরে,
মাগো কার মায়ে কারে মারে বন্ধন ক'রে ;
( মাগো ) পুত্র শত্রু হলে পরে, ( ও গো মা নন্দরাণী )
কি তারে বেঁধে মারে,
তোর চরণে এই ভিক্ষা চাই,
ধড়াচূড়া পরায়ে দেও বনে চলে যাই,
মাগো, যমুনা পার হয়ে যাব,
(আমি) এই দেশে না মুখ দেখাব,
আমি পরের মাকে মা বলিব,
ভিক্ষা করে খাব ননী, ( ছেড়ে দে মা নন্দরাণী )।
তুই তো গো মা বড়ই পাষাণ,
পরের কথায় বেঁধে মার আপনার সন্তান,
( মাগো ) ত্রিভুবনে পাষাণী নাই তোর সমান।
( মাগো ) আমার বড় দুরদৃষ্ট, সহে না মা এত কষ্ট,
( মাগো ) এখন বিদায় দেও আমারে,
আমি ধরি তোর চরণ দুখানি।
(ছেড়ে দে মা নন্দরাণী আমায় বাঁধিস্‌নে মা নন্দরাণী)। ১৪৪৭

অজ্ঞাত।

[ রাজা রামমোহন রায় রচিত "মন একি ভ্রান্তি"
গীতের উত্তর। ]

ভ্রান্তিতে শান্তি আমার।
আবাহনে বিসর্জ্জনে ক্ষতি কিবা কার।

সর্ব্বত্র পূরিত রায়, গ্রীষ্মে যবে প্রাণ যায়,
বলি বায়ু আয় আয়, জীবন-সঞ্চার।
জগমাতা জগময়ী, যখন কাতর হই,
বলি এস ব্রহ্মময়ী, কর গো নিস্তার।
জড়জীব জড় করি, যাহার সাধন করি,
ধ্যান জ্ঞান জপ ফল, সকলি তাঁহার। ১৪৪৮

দিগম্বর ভট্টাচার্য্য।

[রাজা রামমোহন রায়ের বন্ধু ৺ কৃষ্ণমোহন মজুমদার রচিত "তুমি কার কে তোমার কারে বলরে আপন" গীতের উত্তর।]

বিভাস—আড়াঠেকা।

মা আমার আমি তাঁর, তাঁরে বলিরে আপন,
মহামায়া মায়ে আমি দেখিরে স্বপন।
রজ্জুতে হয় যখন, ভ্রমে অহি দরশন,
অহি মিথ্যা, রজ্জু মিথ্যা, বল কি তখন।
নিশিতে বিহরি সুখে, যায় পাখি দিকে দিকে,
আবার ফিরিয়া আসে আমারি মতন।
যাতায়াতে সমাচার, নিত্য নিত্য এ সংসার,
চিন্ময়ী-চরণ-চিন্তা, সংসার বন্ধন। ১৪৪৯ ঐ

[রাজা রামমোহন রায়ের "মনে কর শেষের সে দিন ভয়ঙ্কর" গীতের উত্তর।]

রামকেলী—আড়াঠেকা।

মনে কর শেষের সে দিন সুখকর।
আধ নীরে গঙ্গাতীরে পাতকী হীন নর।

কাটায়ে সংসার মায়া, আশীর্ব্বাদী পুত্রজায়া,
নিরমাল্য বিল্বপত্র মাথার উপর।
চিন্ময়ী ধরেছ বুকে, কালী কালী নাম মুখে,
কালী নাম সবে ডাকে করি উচ্চৈঃস্বর।
কালীনাম অবিচ্ছেদ, স্বর্গে মর্ত্তে নাহি ভেদ,
ব্রহ্মরন্ধ্র করি ভেদ উঠে দিগম্বর॥ ১৪৫০

দিগম্বর ভট্টাচার্য্য।

[ ক্ষ্যাপার প্রতি। ]

বাউলের সুর।

ক্ষ্যাপা তুই আছিস্ আপন খেয়াল ধরে।
যে আসে তোমার পাশে সবাই হাসে দেখে তোরে।
জগতে যে যার আছে আপন কাজে দিবানিশি,
তারা পায় না বুঝে তুই কি খুঁজে ক্ষেপে বেড়াস্ জনম ভোরে!
ক্ষ্যাপা তুই, আছিস্ আপন খেয়াল ধ'রে।
তোর নাই অবসর নাইকো দোসর ভবের সাজে,
তোরে চিন্‌তে যে চাই সময় না পাই নানা কাজে!
ওরে তুই, কি শুনাতে এত প্রাতে মরিস্ ডেকে!
এযে বিষম জ্বালা, ঝালাফালা দিবি সবায় পাগল ক'রে!
ক্ষ্যাপা তুই, আছিস্ আপন খেয়াল ধ'রে।
ওরে তুই কি এনেছিস্, কি টেনেছিস্ ভাবের জালে।
তার কি মূল্য আছে কারো কাছে কোন কালে!
আমরা লাভের কাজে হাটের মাঝে ডাকি তোমায়,
তুমি সৃষ্টিছাড়া, নাইকো সাড়া রয়েছ কোন্ নেশার ঘোরে!

ক্যাপা তুই আছিস্ আপন খেয়াল ধ'রে।
এ জগৎ আপন মতে আপন পথে চলে যাবে,
বসে তুই আবেক কোণে নিজের মনে নিজের ভাবে।
ওরে ভাই ভাবের সাথে ভবের মিলন হবে কবে!
মিছে তুই আছিস্ জাগি তারি লাগি না জানি কোন্
আশার জোরে!
ক্যাপা তুই আছিস্ আপন খেয়াল ধ'রে॥ ১৪৫১

—— রবীন্দ্রনাথ ঠাকুর।

[ রামবল্লভীদিগের গীত। ]

বাউলের সুর—খেম্‌টা।

কালী কৃষ্ণ গড্ (God) খোদা, কোন নামে নাহি বাধা,
বাদীর বিবাদ দ্বিধা, তাতে নাহি টলো রে।
মন কালী কালী গড্ খোদা বলো রে॥ ১৪৫২ অজ্ঞাত।

[ কর্ত্তাভজাদিগের গীত। ]

বাউলের সুর—খেম্‌টা।

স্বরূপের বাজারে থাকি।
শোন্‌রে ক্ষেপা, বেড়াস্ একা, চিন্তে নারবি ধরবি কি।
কালার সঙ্গে বোবার কথা কয়,
কালা গিয়া শরণ মাগে কে পাবে নির্ণয়,
আর অন্ধ গিয়া রূপ নেহারে, তার মর্ম্মকথা ব'ল্‌বো কি॥
মড়ার সঙ্গে মড়া ভেসে যায়,

জোয়াড়ে ধরিতে গেলে হাবুডুবু খায় ;
সে মড়া নয়কো রসের গোড়া, তার রূপেতে দিয়া আঁখি ॥

——— ১৪৫৩ অজ্ঞাত।

## শিব-সঙ্গীত।

[ বৈদ্যনাথের প্রতি। ]

মিশ্র ঝিঁঝিট—কাওয়ালী।

ভব ব্যাধির মহৌষধি, বাবা বৈদ্যনাথ।
অনুপান, গুণগান, নিদান বিহিত মত ॥
যার থাকে কর্ম্মভোগ, সে ভুঞ্জয়ে ভব-রোগ,
হ'লে তব মনোযোগ, আরোগ্য নিশ্চিত ॥
তোমার স্মরণ মাত্র, রোগীতে হয় পবিত্র ;
কৃপা করিলে ত্রিনেত্র, তরে শত শত ॥
ওহে প্রভু কৃত্তিবাস, ঝাড় খণ্ডে তব বাস,
পূরাও জীবের আশ, তুমি বিশ্বতাত ॥
তুমি ধন্বন্তরি বৈদ্য, তব সৃজিত ঔষধ,
ত্বংহি জগৎ আরাধ্য, কহে খগনাথ ॥ ১৪৫৪

——— রূপচাঁদ পক্ষী।

ইমন—কল্যাণ।

নমো নমো শশাঙ্কশেখর, নমো বাঘাম্বর ;
নমো নমো বৃষভ বাহন।
নমো গদাধর, নমস্তে শঙ্কর, নমো নমো বিভূতি ভূষণ।
শিব শম্ভু হর, নমো যোগীশ্বর, নমো নমো মদন শাসন।
রজত ভূধর, জগৎ ঈশ্বর, ফণীভূষা শবাসন।

নমামি ঈশান, বাদন বিধান, নীলকণ্ঠ নমো নমঃ।
অতি হীন দাস,পদে তব আশ, দেখো নাহি জন্মে ভ্রম। ১৪৫৫

গিরিশচন্দ্র ঘোষ।

[ ব্রজভাষার সঙ্গীত। ]

খাম্বাজ—কাওয়ালী।

রঘুবর রাম কহ ভাই।
এ জগমে আর কেহ নাই।
এ কলি কলুষ ঘোর, ক্যা করগো ভাইয়া তোর,
সজোরসে কর সোর, কহ রঘুরাই।
বিশ্বামিত্রকে চিত, করদিয়ে মোহিত,
তারকা রাচ্ছসী মারি, পাঁও পরশি তো'রি,
কাঞ্চন কাঠ তরী, পাষাণ মানরি ভাঁই।
জনক জীউকে কোদণ্ড, করদিয়ে খণ্ড খণ্ড,
ভুজদণ্ড পাষাণ্ড ভাগাই ;
শ্রীসীতা জীউকর করি, বর মাল্য গলে ডারি,
নারীকুল মঙ্গল গাই।
পিতা সত্য কারণ, চৌদ বরষ বন,
পঞ্চবটীমে পুন, সীতা খোকাই ;
পক্ষিবর জটায়ু, সন্দেশ বাতায়ু,
মরকট ঠাট ভিড়াই।
পবনকে নন্দন, ভেজি অশোক বন,
সীতকে দরশন পাই ;
ধন্য ধন্য ধনুধারী, রাবণ-নিধনকারী,
সুর নর তোর গুণ গাই।

সদা কহ রাম রাম, তারক ব্রহ্মকে নাম,
দেহভি তুলসী দাম, সিঙ্গার বানাই,
পাঁচ রঙ্গ ফুল আকে, ঝালর বনায়েকে,
থাড়ে হিলাও সুখে, পছি বাতাই। ১৪৫৬

রূপচাঁদ পক্ষী।

খাম্বাজ—মধ্যমান।

লও তুমি কেবল কাশীবাসী, বিশ্বেশ্বর হে ;
যেখানে ভ্রমণ করি সেই বারাণসী।
তব রাজ্য সম্পূর্ণ, নানা রত্নে পরিপূর্ণ।
প্রকৃত অন্নপূর্ণা তুমি ব্রহ্মাণ্ড নিবাসী।
স্থান-তীর্থ নাই দেখি, চিত্ত-তীর্থ সদা সুখী।
ধন মান চাহি না হে শান্তি অভিলাষী। ১৪৫৭

৺ প্যারীচাঁদ মিত্র।

ক্ষীরোদ সিন্ধুনীরে, নিরোদ মাধুরী,
নীল জলে, নীল তনু, নীল লহরী।
ফুল্ল বন, ফল দল, দুলছে চারু গলে,
চঞ্চলা চপলা যেন, জলদ কোলে,
পীত ধড়া, বাঁকা চূড়া, কি শোভা হেরী। ১৪৫৮

অজ্ঞাত।

আলাইয়া—খং।

আমি সহজে মিলিত হই পাপীর সনে।
যদি ডাকে সে একবার আমায় কাতর প্রাণে।
দিবা নিশি জেগে থাকি, আমায় কখন কে ডাকে তাই দেখি,
শুনিলে ক্রন্দন আর থাকৃতে পারিনে।

কে কোন্ ভাবে চায় আমারে, আমি জানি সব থেকে অন্তরে,
কপট বিলাপে অনুতাপে ভুলিনে।
অহঙ্কারী পাপী যারা, ওরে আমার দেখা না পায় তারা,
দীনজনের বন্ধু (ওরে ভগ্ন হৃদয়বাসী) আমি
সকলে জানে। ১৪৫৯ অজ্ঞাত।

ধ্রুপদ।

খট্—ঝাঁপতাল।

বেদ্যাধর রে বেদ্যাধর গুণিয়া না সোঁ,
কারিয়ে গুণা চরলকে লরায়ে লরিয়ে।
যো গুণি গারিদেতা, কুছু আনা কহিয়ে,
দণ্ডরে গুণিকে চরণ গাহিয়ে।
মেরো তেরো নেওয়া নিরঞ্জনকে আগে,
চতারা ভাঁওয়ারা ওয়ি ঠোরা ধরিয়ে,
গুণা কওনা আগে গুণিকো জী লাগে,
কাহে প্রভু তানসেন তান তেরে। ১৪৬০
তানসেন।

[কর্ত্তাভজার গীত।]

সতীমার ভজন।

আরে তোর দিল্‌কা ভিতর, আরে তোর দিল্‌কা ভিতর,
সোণার কেতাব, নয়ন বাগানখানা, আরে তোর দিল্‌কা
ভিতর।
যে মজেছে, সেই পেয়েছে, আর মজে নয়নে (ক্ষেপা মন
শোন্‌রে)।

ও তোর ডিমের ভিতর চৌদ্দ ভুবন ছা গেছে
তার উড়ে, রে ভাই ছা গেছে তার উড়ে ॥
আস্‌মান জোড়া ফকীর রে ভাই জমিন জোড়া কাঁথা,
আবার সেই ফকিরের কউজ ম'লে কবর হবে কোথা ॥
( রে তার দিল্‌কা ভিতর ) ॥ ১৪৬১

—— আনন্দচন্দ্র দাস।

ওমা সতী, কুমতি ঘুচাও আমার এই বারে।
আমি হয়েছি পরাধীন, কিসে যাবে দিন, ঘুচাও কুদিন,
এখন দীনের দিন তোমা বই কে নিস্তারে।
তুমি পিতার মা, পুত্রের মা, জগতে বলে মা, তুমি
আমার মা,
এখন মা বলে ডাকে জগৎ সংসারে ॥ ১৪৬২ ঐ

——

সুরট মল্লার—একতালা।

বৃথা দিন গেল রে বীণে ডাক্‌রে বীণে মধুর রবে,
শ্রীহরি রব বিনে বীণে, রবিনে আর অন্ত রবে।
কর্‌রে বীণে উপাসনা, কর্‌বিনে আর দুর্ব্বাসনা,
করিলে যে নাম ঘোষণা, রবিতনয় দূরে যাবে ॥
( ওরে ) না বলিলি হরিগুণ, তোর গুণে কি হবে গুণ,
ওরে বীণে তব গুণ, লোকে গাবে কোন গৌরবে।
ডাকরে বীণে গুণে গুণে, নিজগুণে সে নির্গুণে,
দীন হীন গোবিন্দের যেন, যেতে হয় না ঘোর রৌরবে ॥ ১৪৬৩

—— গোবিন্দচন্দ্র মজুমদার।

[ বুদ্ধদেব। ]

খাম্বাজ মিশ্র—একতালা।

জুড়াইতে চাই কোথায় জুড়াই।
কোথা হতে আসি কোথা ভেসে যাই।
ফিরে ফিরে আসি কত কাঁদি হাসি,
কোথা যাই সদা ভাবি গো তাই।
কে খেলায়, আমি খেলি বা কেন,
জাগিয়ে ঘুমাই, কুহকে যেন,
এ কেমন ঘোর, হবে নাকি ভোর,
অধীর অধীর যেমতি সমীর;
অবিরাম গতি নিয়ত ধাই।
জানি না কেবা এসেছি কোথায়,
কেন বা এসেছি কেবা নিয়ে যায়।
যাই ভেসে ভেসে কত কত দেশে;
চারি দিগে গোল, উঠে নানা রোল,
কত আসে যায়, হাসে কাঁদে গায়,
এই আছে আর তখনি নাই।
কি কাজে এসেছি কি কাজে গেল,
কে জানে কেমন কি খেলা হোলো,
প্রবাহের বারি রহিতে কি পারি,
যাই যাই কোথা কূল কি নাই।
করহে চেতন, কে আছ চেতন,
কত দিনে আর ভাঙ্গিবে স্বপন।

কে আছ চেতন ঘুমাও না আর,
দারুণ এ ঘোর নিবিড় আঁধার,
কর তমোনাশ, হওহে প্রকাশ,
তোমা বিনা আর নাহিক উপায় ;—
তব পদে তাই শরণ চাই ॥ ১৪৬৪

গিরিশচন্দ্র ঘোষ।

বাগেশ্রী—আড়াঠেকা।

নাহি সূর্য্য, নাহি জ্যোতি, নাহি শশাঙ্ক সুন্দর।
ভাসে ব্যোম, ছায়া সম, ছবিবিশ্ব চরাচর।
অস্ফুট মন-আকাশে, জগৎ সংসার ভাসে,
উঠে ভাসে ডুবে পুন, অহং স্রোতে নিরন্তর—
সেই ধারা বন্ধ হ'ল শূন্যে শূন্য মিশাইল,
অবাঙ্‌মনসগোচর বোধে প্রাণ বোঝে যায় ॥ ১৪৬৫

নরেন্দ্রনাথ দত্ত।

আমি শুধু রইনু বাকি।
যা ছিল তা চ'লে গেল, রইলো যা, তা কেবল ফাঁকি।
আমার বলে ছিল যারা, আরতো তারা দেয় না সাড়া,
কোথায় তারা, কোথায় তারা, বারে বারে কারে ডাকি,
বল দেখি মা শুধাই তোরে, আমার কিছু রাখ্‌লি নারে,
আমি শুধু আমায় নিয়ে, কোন প্রাণেতে বেঁচে থাকি ॥ ১৪৬৬

রবীন্দ্রনাথ ঠাকুর।

সুরট খাম্বাজ—একতালা।

বল কালী কালী বল।
গত হলো কাল, জীবে কত কাল,
কাল পেয়ে কাল নিকটে এলো।

কাল ভয়ে কালী হলো এ অঙ্গ,
কবে দংশিবেরে সে কাল ভুজঙ্গ,
কর সাধু সঙ্গ, কালী নাম প্রসঙ্গ,
কালে হই কাল, সাঙ্গ হলো।
কাল দণ্ড লয়ে কাল আসিবে,
কালের ভয় তখন কেবা নাশিবে,
কলুষনাশিনী সেই সবে শিরে,
কালীদাসে দিবেন চরণ-কমলে॥ ১৪৬৭

কালিদাস।

ঝিঁঝিট—কাওয়ালী।

অসার প্রেমেতে ভুলে কেন হও প্রবঞ্চিত।
বিপদ কালে দেখিবে কে তব সুহৃদ কত।
রূপ-গুণ-ধন-যৌবনে শ্রুতি মধুর বচনে,
বিমোহিত হয় যেই সেই অতি অবোধ চিত।
অদ্য সে প্রেয়সী শোকে, করাঘাত হানে বুকে,
কল্য সে বিবাহ তরে হইতেছে সুসজ্জিত।
নয়নান্তরাল হলে, কে কাকে আপনার বলে,
সরল হৃদয়ে ভালবেসে হয় আনন্দিত।
প্রেমের আকার যিনি, তাঁরে ভালবাস তুমি,
পাইবে অক্ষয় শান্তি, নিত্য সুখ অবিরত॥ ১৪৬৮

বিহারীলাল চক্রবর্ত্তী।

রামপ্রসাদী সুর।

তোর দুঃখে মা আমি দুঃখী।
মা তোর অবসর নাই তিলেক দেখি॥

অনন্ত আকাশ ভরা ভুবন কত গো আলেখী,
এ সকলের ভার তোমার উপর, তুমি বটে মা ? একাকী,
লোকে লোকে সবাই ডাকে, সবাইর ঘরে তুই রক্ষকী,
মা তুই বড় বাপের বেটী বটিস, তাই সে সহে এত ঝুকি।
অচেতন চায় পরিবর্ত্তন, ফল, ফুল, পাতা চাহে শাখী,
ওমা জীবের তো অশেষ যন্ত্রণা, দিবা রাত্রি যায় না বাকি।
সকল গড়াও সকল সাজাও, কোথা কিছু রয় না বাকি,
কেবল প্রসন্নের মন গড়াইতে মা তোমার অবসর হয় নাকি ?
১৪৬৯ প্রসন্নকুমার চট্টোপাধ্যায়।

---

রামপ্রসাদী সুর।

তোরে প্রাণ খুলে ডাকনমাজ ডাকে।
শরীর রোমাঞ্চ হয় অই হাকে॥
আল্লাহো আক্‌বর বৈলে, কিরে উচ্চে ডাকে ঊর্দ্ধমুখে,
যেন বাইরের কথায় ধ্যান না ভাঙ্গে, তাই
কাণে আঙ্গুল দিয়ে রাখে।
( একবার ) অইমত প্রাণভরা ডাক, ওমা !
ডাক্‌তে শিখা না আমাকে,
যেন অম্‌নি কৈরে উচ্চস্বরে মা মা কৈরে ডাকি তোকে।
ওমা আর এক দৃশ্য যখন বেইর হয়,
নগর কীর্ত্তন দিতে লোকে,
তোরে সমস্বরে সবাই স্মরে, শিহরে শরীর পুলকে।

---

কিবা গায় তোমার নাম খোল কর্তালে
মিশাইয়ে সোমে ফাকে,
কেহ বাহুতুলে নৃত্য করে, কেহ ধুলায় পড়ে অশ্রুমুখে।
অই মত ঢলাঢলে, রাখ্‌বি কি মা প্রসন্নকে ?
যেন একবার নাচি, একবার পড়ি,
একবার ডাকি উচ্চস্বরে॥ ১৪৭০ ঐ

---

"বৃন্দাবন বিলাসিনী রাই আমাদের"—সুর।

পুণ্য পাপের বিষম বিবাদ লোকসমাজে।
লোকসমাজে লোকসমাজে বিশ্বামাঝে, লোকসমাজে॥
পাপ বলে আমি রাজা প্রতি ঘরে ঘরে।
পুণ্য বলে রাজ্য আমার সাধুর হৃদ্‌নগরে, পাপ যেতে নারে॥
পাপ বলে রাখি আমি জীবসকলে সুখে।
পুণ্য বলে দুদিন বাদে শোকে তাপে দুঃখে, পড়ে ঘোর নরকে॥
পাপ বলে মায়ামোহ আমার সেনাপতি।
পুণ্য বলে রণস্থলে হরি আমার গতি, যিনি ত্রিলোকপতি॥
পাপ বলে আমি ছাড়া কেবা হরি আছে।
পুণ্য বলে তোমার দণ্ড হইবে যার কাছে, সময় আসিতেছে॥
পাপ বলে এই বেলা যাও অরি মানে মানে,
আমার কথা শু'নে॥
মিটে গেল পাপ পুণ্যেরে বিবাদ বালাই।
পরিব্রাজক বলে হরি হরি বল ভাই, সুখে থাকরে সদাই॥

—— ১৪৭১ শ্রীকৃষ্ণপ্রসন্ন সেন।

যমে ফাঁকি দিতে, জাগাব জীবে চিতে,

জাগাব রচিতে কবিতা গান।

তাই জীবে প্রাণে, সকল জীবের প্রাণে,

উথলি উঠিবে হরিনাম ॥ ১৪৭২

মীরাবাই।

খট্—যৎ।

কোথায় আছ গো শঙ্করী। (মা)

পড়ে ঘোর দায়, ডাকি মা তোমায়,

বন্ধন-জ্বালায় প্রাণেতে মরি।

তরী লয়ে যখন আসি মা সিংহলে,

যাত্রাকালে মুখে দুর্গা দুর্গা বলে,

দুর্গানামের ফল এই কি মা ফলে,

কূলে আসি শেষে ডুবালে তরী ॥ ১৪৭৩

লোকনাথ দাস।

নারায়ণী—ঝং।

নমামি মহিষাসুর-মর্দ্দিনি।

নমামি নমামি কপালিন ॥

মহিষ-মস্তক-নটন-ভেদ,

বিনোদিনি মোদিনি মালিনি মানিনি,

প্রণতজন-সৌভাগ্য জননি।

শঙ্খ-চক্র-শূলাঙ্কিত-পাণি, শক্তিশেল মধুর বাণি;

পঙ্কজ-নয়না পন্নগ-বেণী;

পালিত-গির-গুহাম্বু রাণী;

শঙ্করার্দ্ধ-শরীরিণি, সমস্ত দৈবত-রূপিণি ;
কল্পনালঙ্কৃতাঙ্গ করা, কাত্যায়নি নারায়ণি। ১৪৭৪
—— বিহারীলাল চট্টোপাধ্যায়।

মুলতান—ছোট চৌতাল।

জয় গঙ্গে জয় জয় গঙ্গে।
ত্রিজগত জীবন জীবনভঙ্গে ॥
বলি কলিমল হর নিরমলভঙ্গে।
নির্ভর ভ্রমি ভর ভীমতরঙ্গে।
বিধি করকমলজ কমল-করঙ্গে।
হরিপদচারিণী বিপদ বিভঙ্গে।
মদন হৃদয় ভয় পরিভবদঙ্গে ॥ ১৪৭৫
—— ৺ মদনমোহন তর্কালঙ্কার।

বেহাগ—জলদ তেতালা।

কি বুঝিবে জীবে তব লীলার কৌশল।
ওহে নিত্য নিরমল।
মহা মোহ মদ্যপানে, জগৎ বিহ্বল ॥
শ্রুতি স্মৃতি মিমাংসায়, চতুর্ব্বেদ বিধাতায়,
অন্ত নাহি পায় ন্যায়, সাঙ্খ্য পাতঞ্জল।
অঙ্কুশ আঘাতে করি, মানুষে চালায় করি,
বিষধর করে ধরি, খেলে মালদল ;—
দিবাকর নিশাকর, ভূলোক আলোক কর,
রাহু ভয়ে থর থর, কম্পিত দুর্ব্বল।
দেব দানব মানব, জীব জন্তু সব,
ভবে উদ্ভব পতনে এক বিন্দু জল ;—

তোমার লীলার লেশ, যোগে না পেয়ে উদ্দেশ,
দারুময় হৃষীকেশ, মহেশ পাগল॥ ১৪৭৬

—— মহেশচন্দ্র মুখোপাধ্যায়।

গৌড় সারঙ্—আড়াঠেকা।

কেন প্রভু দীনজনে হইলে নিদয়।
না দিলে ভকতি হরি, কি দিয়ে তুষি তোমায়॥
জ্ঞান বুদ্ধি বিবেক বলে, তনু-তরী সাজাইলে,
পাপ পুণ্য দুটা, সৃজিলে সাগর ;—
মোহপাল আশা-পবনে, দুটা দাঁড়িব মিলনে,
ডুবালে পাপ সলিলে, পূর্ণচন্দ্রের হৃদয়॥ ১৪৭৭

—— রাজা পূর্ণচন্দ্র সিংহ।

রামকেলী—কাওয়ালী।

জয় নারায়ণ ব্রহ্ম পরায়ণ শ্রীপতি কমলাকান্তং।
নাম অনন্ত কাঁহা লাগবর্ণ শেষ না পায়ো অন্তং॥
শিব সনকাদি আদি ব্রহ্মাদি নারদ ধ্যান ধরন্তং।
রামরূপ ধর রাবণ মারে কুম্ভকর্ণ বলবন্তং।
বসুদেব গৃহে জনম লিয়ো হ্যায় নাম ধর যদুনাথং।
কৃষ্ণরূপ ধরে অসুর সংহারে কংসকো কেশ গহন্তং।
জগন্নাথ জগমগ চিন্তামণি বৈঠ রহে মেহি চিন্তং।
দশমস্কন্ধ ভাগবত গাওয়ে সুরদাস ভগবন্তং॥ ১৪৭৮

—— সুরদাস।

[ ব্রহ্ম নিরূপণ। ]

গৌরী—একতালা।

কোথায় সে জন, জানে কোন জন, যে জন সৃজন লয় করে।
নিকটে কি দূরে, অন্তরে বাহিরে, মসীদে কি চার্চ্চে মন্দিরে॥

শূন্যমার্গে স্বর্গে, সাগরে সলিলে, ভূধরে ভূগর্ভে অনলে অনিলে,
বনে প্রস্রবণে, শস্যে ভূমণ্ডলে, আলোয় কি অন্ধকারে।
পাতে পোতে পথে ঘাটে, খোঁটে ঘটে, তপে জপে যোগে
যাগে যোগী রটে,
সরলে কি শঠে, হোটেলে কি হাটে, পটে কি পাথারে
প্রান্তরে ॥
লণ্ডনে মার্কিনে, ফ্রান্সে কি চীনে, বর্ম্মা বেঙ্গলে বোম্বে
হিন্দুস্থানে ;
নেপালে কি ভোটে, কাবুলে গুজরাটে, ব্রহ্ম-অণ্ডে কি অণ্ড-
বাহিরে।
গয়া গঙ্গা বারাণসী বৃন্দাবনে, ঘোষপাড়া পেঁড়ো নদীয়ায়
মদীনে,
রিভার্ জর্ডেনে, গার্ডেন অব ইডেনে, শ্মশানে সমাজে
কবরে ॥
ভারত অশক্ত সে ভাব ধারণে, সাধ্যে হয় না সংখ্যা অদর্শন
দর্শনে,
বাইবেলে মিল্‌টনে, কোরাণে পুরাণে, বেদে কি তন্ত্র অন্তরে।
তিনি কর্ত্তা কি গৌরাঙ্গ, নানক আল্লা যীশু, কালী কি কানাই
বসু-শিশু বাসু,
কোন্ নামে কোন্ ডাকে, সাড়া দেন কাকে, স্বরূপ বলিতে
সেই পারে ॥
ব্রাহ্মে বলে ব্রহ্ম নিরাকারাকার, সহস্র শীর্ষ সাকারে স্বীকার,
সে যে কিমাকার, বর্ণে সাধ্য কার, ওকারে কি আছেন
ওঁকারে।

কে বলিতে পারে পরেন কোন্ বাস, তাঁর কোঁচা কি
পেণ্টুলনে ইজেরে উল্লাস,
ব্যালে কি বাকলে, গুধুড়ি কম্বলে, কৌপীনে কি বাঘাম্বরে ॥
ব্রাণ্ডি কি জিনে, স্খেরি শ্যাম্‌পিনে, রুটী বিস্কুটে পলাণ্ডু
লশুনে,
মাল্‌পো মালসাভোগে, মোষে মেষে ছাগে, পাকা পাতা বাত
আহারে।
বেণু বীণা-বোলে, খমকে কি খোলে, তোপে কি তাউসে
জয়ঢাকে ঢোলে,
নেড়া নেড়ী দলে, বাউলের পালে, শিঙ্গে কাড়া কাঁশী কাঁশরে ॥
কিরীটে কি ক্যাপে, বেণী বেণা, ঝোপে, কটা জটাজালে,
গাল পাটা গোঁপে, চৈতন ফুর্‌ফুরে, খাসা খোদান্থুরে, কিম্বা
চাঁচর চিকুরে।
শক্ররূপে স্বর্গে শক্রাণী সম্ভোগে, নরক নিকরে শূকরী
সংযোগে,
মহাদুঃখে মহাসুখে রাগে রোগে, সমভাবে ভেবে পাই যাঁরে।
পণ্ডিতে পামরে সন্ন্যাসী শবরে, কাঁকরে কি আছেন রত্নের
আকরে,
প্যারী বলে এমন কে আছে সংসারে,
যে নিগূঢ় নির্ণয় তাঁর করে ॥ ১৪৭৯

৺ প্যারীমোহন কবিরত্ন।

[ উপরোক্ত গানের উত্তর। ]

গৌরী—একতালা।

জানিতে সে জন, চাহ যদি মন, ভজ সেই জন, ভক্তি করে।
গুরুদত্ত পথে, সাধুজন মতে, স্বীয় মনোরথে পরমাদরে।
বেদভেদ তন্ত্র গীতা ভাগবত, ভক্তি-রসামৃত সিন্ধু আদি যত,
বিবিধ বিধানে, বিধি ভক্তি যত, সাধন ভজন কর সাদরে।
কাশীনাথ তুচ্ছ করি কাশীধাম, পঞ্চমুখে সদা গায় যার নাম,
সে বিষ্ণু-চরণ, পরম কারণ, স্মরণ মনন, সদা করে রে।
গুহক চণ্ডাল গেল ভক্তি করে, ভল্লুকে বানরে ভজিল
যাহারে,
চরাচর সার, সেই বিশ্বাধার, সদা কর সার স্বীয় অন্তরে।
এব্রাহিম নবি আদি পয়গাম্বরে, ঐকান্তিকী ভক্তি করি
পেল যারে,
যীশুখ্রীষ্ট ভীতে, যারে বলে পিতে, সাবহিত চিতে ভজ
তাঁহারে।
সর্ব্বত্র বিরাজমান ভগবান্, ঘটে পটে মঠে প্রকাশ সমান,
সূর্য্য এক হয় প্রতিবিম্বচয়, তেন বিশ্বময় জেনো ঈশ্বরে।
ঈশ অঙ্গকান্তি জ্যোতি বিশ্বময়, জ্যোতি মধ্যে স্থিত কৃষ্ণ
এক হয়;
সুপক্ব ভজনে, তাঁরে যেই জনে,
ভজে সেই পায়, দর্শন অন্তরে॥ ১৪৮০

চন্দ্রকান্ত ন্যায়রত্ন।

